অনুকরণ অনুসরণ রবীন্দ্রনাথে ইতস্তত যথাতথা প্রচুর বিক্ষিপ্ত রয়েছে। প্রকৃতিকে প্রকৃতি হিসাবে ভালবাসা, তাকে স্থূল ইন্দ্রিয়ের বিষয় হিসাবে বোধ করে স্থূল ইন্দ্রিয় দিয়ে গ্রহণ করা—কালিদাসের বৈশিষ্ট্য, রবীন্দ্রনাথেরও। শুনুন রবীন্দ্রনাথের হাতে কালিদাস—

কোথা আছে
সানুমান আম্রকূট, কোথা বহিয়াছে
বিমল বিশীর্ণ রেবা বিন্ধ্য-পদমূলে
উপল-ব্যথিত-গতি; বেত্রবতীকূলে
পরিণত-ফলশ্যাম জম্বুবনচ্ছায়ে
কোথায় দশার্ণ গ্রাম রয়েছে লুকায়ে
প্রস্ফুটিত কেতকীর বেড়া দিয়ে ঘেরা,
পথ-তরু-শাখে কোথা গ্রাম-বিহঙ্গেরা
বর্ষায় বাঁধিছে নীড়, কলরবে ঘিরে
বনস্পতি—

তবে উভয়ে পার্থক্য আছে। কালিদাস প্রকৃতিকে গ্রহণ করেছেন ইন্দ্রিয়ের দৃষ্টি দিয়ে, রবীন্দ্রনাথ গ্রহণ করেছেন ইন্দ্রিয়ের অনুভব দিয়ে। কালিদাসে পাই চিত্রের ও ভাস্কর্যের ধর্ম ও রীতি, রবীন্দ্রনাথে চিত্রের আর সংগীতের ধর্ম ও রীতি। স্পষ্টতর উদাহরণ

ঈশানের পুঞ্জমেঘ অন্ধবেগে ধেয়ে চলে আসে
বাধাবন্ধ-হারা,
গ্রামান্তের বেণুকুঞ্জে নীলাঞ্জন ছায়া সঞ্চারিয়া;
হানি' দীর্ঘধারা—

কিম্বা—

এ নহে মুখর বনমর্মরগুঞ্জিত
এ যে অজাগরগরজে সাগর ফুলিছে ;
এ নহে কুঞ্জ কুন্দকুসুমরঞ্জিত,
ফেনহিল্লোল কলকল্লোলে দুলিছে ,
কোথা রে সে তীর ফুলপল্লবপুঞ্জিত,
কোথা রে সে নীড়, কোথা আশ্রয়শাখা—

ঠাট আরও স্পষ্ট—

গুরু গুরু মেঘ গুমরি' গুমরি'
গরজে গগনে গগনে গরজে
গগনে।
ধেয়ে চ'লে আসে বাদলের ধারা,
নবীন ধান্য দুলে দুলে সারা,
কুলায়ে কাঁপিছে কাতর কপোত,
দাদুরি ডাকিছে সঘনে।
গুরু গুরু মেঘ গুমরি' গুমরি'
গরজে গগনে গগনে।—

কবি তাঁর সবুজ বয়সেই সুরদাসের মুখ দিয়ে স্পষ্ট স্বীকার করে গিয়েছেন—

অপার ভুবন, উদার গগন, শ্যামল কাননতল,
বসন্ত অতি মুগ্ধমূরতি, স্বচ্ছ নদীর জল,

বিবিধবরণ সন্ধ্যানীরদ, গ্রহতারাময়ী নিশি,
বিচিত্রশোভা শস্যক্ষেত্র প্রসারিত দূরদিশি,
সুনীল গগনে ঘনতর নীল অতিদূর গিরিমালা,
তারি পরপারে রবির উদয় কনককিরণ-জ্বালা,
চকিততড়িৎ সঘন বরষা পূর্ণ ইন্দ্রধনু,
শরৎ-আকাশে অসীমবিকাশ জ্যোৎস্না শুভ্রতনু ··
ইহারা আমায় ভুলায় সতত কোথা নিয়ে যায় টেনে—

উদাহরণ-বাহুল্য নিষ্প্রয়োজন।

তবে বয়সের সঙ্গে সঙ্গে স্বভাবতই বাহিরের শিক্ষা ও অভিজ্ঞতা এবং ভিতরেরও চেতনা-স্ফুরণের ফলে এসে দেখা দিয়েছে একটা বিশিষ্ট মানসপ্রত্যয়গত ধারা—যুক্তিবাদের ধারা। এইটিকেই আমি বলেছি রবীন্দ্রনাথের মধ্যে চতুর্থ ধারা—তবে এটিকে পৃথক একটি ধারা নাম দেওয়া ঠিক হবে কি না সন্দেহ; কারণ এটি স্বতন্ত্র অঙ্গ ততখানি নয় যতখানি একটি ব্যাপক আবহাওয়া হিসাবে বা পিছনের পট হিসাবে আর সকল ধারার আশ্রয় অবলম্বন হয়েছে, তাদের সকলের ও প্রত্যেকের একটা বিশিষ্ট গুণ এনে ধরেছে। গদ্যে—গল্পে উপন্যাসে নাটকে, বিশেষতঃ প্রবন্ধে—এ জিনিষটি বেশি স্ফুট ও প্রকট। রবীন্দ্রনাথ গোড়ায় হার্বার্ট স্পেন্সারের ভক্ত ছিলেন, আর ব্রাউনিং তাঁর প্রিয় কবি ছিল বোধ হয় বরাবরই। এ দুটি নাম যে রবীন্দ্রনাথের চেতনায় এসে আটকে পড়েছে তা বড়ই বিচিত্র—বোধ হয় বৈপরীত্যের বা পরিপূরণের নিয়মে এ রকম হয়েছে। উপনিষদ আর স্পেন্সার হল উত্তর আর দক্ষিণ মেরু। আর রবীন্দ্রনাথের

আত্মরতিসার মধুর কোমল কান্ত গীতাবলির সম্পূর্ণ বিপরীত জিনিষ হল ব্রাউনিংএর পুরুষালি চিন্তাদার্ঢ্য, অনাত্মকেন্দ্রীয়তা (objectivity)। সে যা হোক রবীন্দ্রনাথের যুক্তিবাদ, বৈজ্ঞানিক যুক্তিবাদ, স্থূলভাবে যখন প্রকাশ পেয়েছে তখন তিনি প্রতিমাপূজার অসারতা প্রতিপন্ন করছেন, রামায়ণের বিজ্ঞানসম্মত ঐতিহাসিক ব্যাখ্যা দিয়েছেন, গুহ্যসাধনতন্ত্রকে পরিহাস করছেন—চিরাচরিত সামাজিক রীতিনীতির উপর কষাঘাত করেছেন। তিনি ভাল করছেন কি মন্দ করছেন, ভুল করছেন কি ঠিক করছেন সে প্রশ্ন আমি আদৌ তুলছি না। আমি বলছি তাঁর প্রকৃতির একটা বৃত্তি বা গুণের পরিচয়। প্রাচীন ঐতিহ্যের, 'মধ্যযুগ'-সম্মত রূপাবলীর অনেক উপকরণ তিনি গ্রহণ করেছেন, শাস্ত্রীয় ও পৌরাণিক বহু উপমা রূপক ও কাহিনী স্বীকার করে নিয়েছেন—কিন্তু তারা সব মস্তিষ্কের ছাঁকনির ভিতর দিয়ে এসেছে, হয়ে উঠেছে বুদ্ধিসমর্থিত, যুক্তিসঙ্গত। ইংরাজীতে এই প্রক্রিয়াটির নাম rationalisation—এ প্রক্রিয়াটির বহু রূপ, বহু ধারা, বহু প্রয়োগ—মনোবিশ্লেষণশাস্ত্র হতে অর্থনীতিশাস্ত্র পর্যন্ত, অনেকেই, প্রায় সকলেই, এ শব্দটি মন্ত্রেরই মত ব্যবহার করেছেন। কারণ সাধারণভাবে ব্যাপকভাবে এ জিনিষ আধুনিক চেতনার বিশেষ বৈশিষ্ট্য। জিনিষকে অবোধ্য, কুহেলী-আবৃত, এলোমেলো করে রাখা নয়—তাকে জাগ্রত চেতনায় ধরে সুস্পষ্ট সুষীম করে ধরতে না পারলে তার স্বস্তি নাই। এই যেমন রবীন্দ্রনাথ পৌরাণিক দেবতা মহাদেবের কথা যখন বলছেন তখন তিনি কোনো দেবতার কথা ভাবছেন না, ভাবছেন একটা বিশ্বতত্ত্বের কথা—মহাদেব হলেন মৃত্যু—

তাঁর ববম্ ববম্ বাজে গাল
দোলে গলায় কপালাভরণ,
তাঁর বিষাণে ফুকারি উঠে তান
ওগো মরণ, হে মোর মরণ—

কবি নিজেই তাঁর মনোভাবের ব্যাখ্যা দিয়েছেন—

দেবতারে যাহা দিতে পারি, দিই তাই
প্রিয়জনে— প্রিয়জনে যাহা দিতে পাই
তাই দিই দেবতারে; আর পাব কোথা ?
দেবতাকে প্রিয় করি, প্রিয়েরে দেবতা—

এ মনোভাবের পাশ্চাত্য নাম humanism— মানবতা কি মানব-সর্বস্বতা। আর এ জিনিষ বুদ্ধিবাদের সগোত্র, সহোদর যদি না-ই হয়। কিম্বা শুনুন মদনভস্মের পৌরাণিকতা কবি কি রকমে বুদ্ধিঠাটময় (rationalise) করে ধরেছেন—

পঞ্চশরে দগ্ধ ক'রে করেছ এ কী, সন্ন্যাসী,
বিশ্বময় দিয়েছ তারে ছড়ায়ে।

তিনি শকুন্তলার ও কুমারসম্ভবের যে ব্যাখ্যা দিয়েছেন— উভত্রই মিলনের পূর্বে একটা বিচ্ছেদের ব্যবস্থা কেন হয়েছে—তাও এই বুদ্ধিতন্ত্রতার পরিচয়। তবে এই 'বুদ্ধিতন্ত্রতা' একটা অপূর্ব সার্থকতা এনে দিয়েছে তাঁর 'উর্বশী' কবিতায়—এখানে বুদ্ধিতন্ত্রতা একটা উদার বিশ্বদৃষ্টিতে রূপান্তরিত হয়েছে। কারণ বুদ্ধিতন্ত্রতা একদিকে যেমন সংকীর্ণতা ও বাহ্যদৃষ্টি এনে দেয়—তেমনি অন্যদিকে তার ঝোঁক জিনিষকে নির্ব্যক্তিক, সার্বজনীন করে ধরবার দিকে। যে সত্য

নামরূপগত, সংস্কারগত, প্রথাগত—বিশেষ দেশকালপাত্রের মধ্যে আবদ্ধ—বুদ্ধির আলো তাকে উদারতর বৃহত্তর সর্বসাধারণ করে তুলতে চায়। একেই ত বলে বৈজ্ঞানিক পদ্ধতি—বিশেষ তথ্য থেকে সাধারণ বিধানের দিকে গতি। সকল কবিতার, যথার্থ কবিত্বের মূল রহস্যই হল সার্বজনীন বিশ্বগত অভিব্যঞ্জনা—আনন্ত্যের প্রকাশ বা আভাস। তবে প্রাচীন কবিরা এ জিনিষটি ধরে দিতে চেয়েছেন ভাবের অনুভবের গভীরতা প্রগাঢ়তা দিয়ে, একাগ্রতা অনন্য-মুখিতা—কালিদাসের ভাষায়—ভাবস্থিরতার সহায়ে। মিলটন যখন বলছেন,

High on a throne of royal state, which far
Outshone the wealth of Ormuz and of Ind
Satan exalted sat, by merit raised
To that bad eminence—

অথবা হোমর যখন বলছেন (ম্যাথু আর্নল্ডের অতিপ্রিয় এক হোমরিক পংক্তি)—

'বন্ধু দুঃখ কর কেন মরতে? পাত্রোকলারও মৃত্যু হয়েছে,
আর সে তোমার চেয়ে অনেক শ্রেষ্ঠ ছিল।'

কিম্বা ধরুন আমাদের কালিদাসেরই—

ক্রোধং প্রভো সংহর সংহরেতি যাবদ্গিরঃ খে মরুতাং চরন্তি।
তাবৎ স বহ্নির্ভবনেত্রজন্মা ভস্মাবশেষং মদনং চকার॥[১]—

[১] প্রভু! ক্রোধ সম্বরণ কর, সম্বরণ কর—আকাশের বাণী বাতাসে ছড়িয়ে পড়তে না পড়তে মহাদেবের তৃতীয় নয়ন হতে সঞ্জাত অগ্নি মদনকে ভস্মীভূত করে ফেলল।

তখন একটি সীমাবদ্ধ বস্তুবিশেষের মধ্যে, একটা সংকীর্ণ উদাহরণের মধ্যে অনুভবকে চেতনাকে সংহত করে ধরা হয়েছে—এবং সেই গাঢ়তার ফলেই আমরা পাই একটা অতলস্পর্শতার এবং সর্বব্যাপকতার আভাস, নিবিড় স্থতরাং উদার সত্যের ব্যঞ্জনা। আধুনিকেরা সার্বিক বা বিশ্বজনীন ভাবকে আয়ত্ত করতে বা প্রকাশ করতে যান অনুভবের প্রগাঢ়তা দিয়ে নয়, বুদ্ধির প্রয়োগকৌশলের প্রসারতা দিয়ে। রবীন্দ্রনাথও আধুনিকের এই পন্থাই অনুসরণ করেছেন। অনুভবকে যতটা সম্ভব খাঁটি ও গাঢ় রেখেছেন ( অতি-আধুনিক বা সাম্প্রতিকেরা এ বালাই দূর করে দিয়েছেন ), তারই মধ্যে মনের কৌতূহল, বুদ্ধির জিজ্ঞাসা, চিন্তার সিদ্ধান্ত ঢেলে দিয়েছে একটা উদার দূরপ্রসারী আলো-ছায়ার খেলা।

বুদ্ধিজীবী আধুনিক মানুষের চেতনা ক্রমেই তত্ত্বমুখী হয়ে চলেছে। ইন্দ্রিয়গ্রামের অনুভবকেও সহজভাবে না নিয়ে আর-কিছুর অদৃশ্য-রাজ্যের প্রতিচ্ছায়া ও প্রতীক বা আবরণ হিসাবে দেখতে শিখেছে। রবীন্দ্রনাথে এ দুটি ধারাই, ইন্দ্রিয়ের ও ইন্দ্রিয়াতীতের, বর্তমান এবং যেখানে এ দুটির যৌগিক সম্বন্ধ হয়ে গিয়েছে সেখানেই তাঁর কবিত্বের পরমোৎকর্ষ, উত্তুঙ্গ শিখর সব। ভবিষ্যতের কবিত্ব এইদিক দিয়েই গভীরভাবে বৃহত্তরভাবে অগ্রসর হবে মনে হয়।

প্রত্যেক মানুষই বিভিন্ন কয়েকটি মানুষের সমষ্টি। বিশেষতঃ যাঁরা লোকোত্তর পুরুষ তাঁদের চেতনা বহুতর পুরুষের চেতনা-সমষ্টি। বিভিন্ন এমনকি বিরোধী ধারা মিলে কি অপরূপ অভিনব ঐকতান সৃষ্টি করতে পারে তার পরিচয় রবীন্দ্রনাথের প্রতিভা।

# অদ্বিতীয় রবীন্দ্রনাথ

ইংরাজীর পক্ষে শেক্সপীয়র যেমন, জর্মনের পক্ষে গ্যেটে যেমন, রুশের পক্ষে টলস্টয় যেমন, অথবা ইতালীয়ের পক্ষে দান্তে যেমন, এবং আরো অতীতে লাতিনের পক্ষে ভর্জিল যা, ও গ্রীকের পক্ষে হোমর যা, কিম্বা আমাদের দেশে উত্তরকালীন সংস্কৃতের পক্ষে কালিদাস যা, বাংলার পক্ষে রবীন্দ্রনাথও তাই, একথা বেশি অত্যুক্তি নয়। এই যে সকল দিকপাল তাঁরা প্রত্যেকে তাঁদের আপন আপন ভাষার ও সাহিত্যের রাজা বা রাজচক্রবর্তী, এবং তা হয়েছেন দুটি কারণে। এক, তাঁদের আগে যা ছিল অপক্ক অপরিণত, তাঁদের পরে তা হয়ে উঠেছে পূর্ণবয়স্ক, যা ছিল প্রাদেশিক গ্রাম্যভাবাপন্ন, তা হয়ে উঠেছে অভিরূপভূয়িষ্ঠ সার্বভৌমিক, যা ছিল সাধনার পর্যায়ে তা হয়ে উঠেছে সিদ্ধ, যা ছিল একান্তের ঘরোয়া জিনিষ তা হয়ে উঠেছে বিশ্বের জিনিষ। বিশেষ-ভাষাকে বিশেষ-সাহিত্যকে এই রকমে বিশ্বভাষা ও বিশ্বসাহিত্যে পরিণত করা হল এই মহাপুরুষদের প্রথম ইন্দ্রজাল। দ্বিতীয় ইন্দ্রজাল হল একটা বিশেষ ভাষা ও সাহিত্যের অন্তঃশক্তিকে তার মর্মগত প্রতিভাকে উদ্ঘাটিত করে ধরা—একটি জাতির স্বভাব ও স্বধর্ম যা, তার শিক্ষাদীক্ষার মূল তন্ত্র যা, তাকে ব্যক্ত করে প্রতিষ্ঠিত করা ; এ দুটি কাজ—একটি প্রসারতার দিকে, আর-একটি গভীরতার দিকে—অনেক ক্ষেত্রে পরস্পরনির্ভরশীল এবং প্রায়ই ঘটেছে দেখা যায় ধীরে ধীরে ক্রমোন্নতির ফলে নয়, বরং একটা

আকস্মিক বা দ্রুত স্ফুরণের কল্যাণে।

ভাষার ও সাহিত্যের শৈশব বা অপোগণ্ড রূপ হল ছড়া পাঁচালী, যাকে বলা হয় লোকসাহিত্য—ballad, folklore, মার্জিত ও শক্তিমান ভাষা ও সাহিত্য তা থেকে ফুটে বের হয়, বিকশিত হয় পরে। দান্তের ইন্দ্রজাল এদিক দিয়ে প্রায় অপ্রতিদ্বন্দ্বী। তিনি যে ভাষার আশ্রয়ে তাঁর কাব্য গড়ে তুললেন তা ছিল লোকভাষা, অন্যান্য বিবিধ জানপদভাষার একটি মাত্র—কিন্তু এইটিকেই তিনি করে তুললেন সমগ্র ইতালীর ভাষা এবং জগতের চক্ষে ইতালীয় ভাষা। গ্রীক ভাষা নিয়ে হোমরও মনে হয় প্রায় অনুরূপ অত্যাশ্চর্য সৃষ্টি করেছেন। একটা বৃহৎ ও সমুন্নত চেতনার স্থর ও ছন্দ তাঁরা তাঁদের ধূল্যবলুণ্ঠিত উপাদানের মধ্যে ভরে দিয়েছিলেন। গার্হস্থ্য ও গ্রাম্য সীমানায় আবদ্ধ যে কণ্ঠ তাকে অনেকখানিই পরিবর্তিত রূপান্তরিত হতে হয়—বিশ্বকে আহ্বান করে যে কণ্ঠ তাতে পরিণত হতে হলে। আর যেখানে ভাষা ও সাহিত্য এ রকম অপরিপক্ক নয়, ইতিমধ্যেই পেয়েছে একটা পরিণতি ও সৌষ্ঠব, সেখানে এই মহাস্রষ্টারা এসে এনে দিয়েছেন দ্বিতীয় ধরণের রূপান্তর। ভর্জিল, শেক্সপীয়র, গ্যেটে, কালিদাস এই পর্যায়ের কাজ করেছেন। শেক্সপীয়রের পূর্বে ইংরাজী যে অপরিণত গ্রাম্য ছিল তা বলা চলে না—যদিও বিদেশীর কাছে শেক্সপীয়র যতখানি জীবন্ত ও পরিচিত ও অন্তরঙ্গ স্পেন্সর, চসার, এমন কি মার্লোও ততখানি নয়। তবে শেক্সপীয়র ব্যক্ত করে ধরেছেন ইংরাজীর গুণ-বৈশিষ্ট্য, তার অন্তঃস্থ সামর্থ্য—ইংরাজীর বৈচিত্র্যময়তা, নমনীয়তা, তার বীর্যবত্তা তেজস্বিতা আর তার ব্যঞ্জনাশক্তি। ফরাসীর ইতিহাসে অন্যান্য সাহিত্যের ইতিহাস থেকে

একটু স্বাতন্ত্র্য আছে। প্রথমতঃ ফরাসী ভাষা ও সাহিত্য বর্ধিত ও পুষ্ট হয়েছে কোন রকম আকস্মিক পরিবর্তন বা আত্যন্তিক বিপর্যয়ের ফলে নয়—সে বৃদ্ধি ও পুষ্টি হল একটা ধীর মন্থর সুশৃঙ্খল ক্রমগতির ফল। ইংরাজীর মধ্যে বরং হঠাৎ অনেকখানি পরিবর্তনের পরিচয় পাওয়া যায়। তবে রাজনীতির ক্ষেত্রে ইংরাজ ও ফরাসী পরস্পরে ঠিক এর বিপরীত পন্থা অনুসরণ করেছে—ইংরাজের স্বাধীনতার যুদ্ধ চলেছে ধাপে ধাপে ক্রমান্বয় ধরে, from precedent to precedent—ফরাসী সর্বদা চেয়েছে তার জন্য বিপ্লব। সে যা হোক, ফরাসীর দ্বিতীয় বৈশিষ্ট্য ঠিক এই জন্যই হল এখানে তেমন একজন মাত্র সর্বেসর্বা দিকপাল নাই, অন্যান্য যে উদাহরণ দিয়েছি সেখানে দেখি এক-একটি জাতির এক-একটি—এবং একটিমাত্র—বিভূতি তার সাহিত্যকে ভাষাকে আপন প্রতিভার ইন্দ্রজালে গড়ে তুলেছেন, কি পূর্ণ পরিণত আত্মসিদ্ধ করে দিয়েছেন। ফরাসীরা বেশি সামাজিক, গণতান্ত্রিক তাই অনেকের সহযোগে, একাধিক বিভূতির অবদানে তাদের ভাষা সাহিত্য গঠিত সমৃদ্ধ হয়ে উঠেছে। কর্ণেই, রাসীন, মোলিয়ের, লা ফন্তেন (বা বাবলে পর্যন্ত)—কাকে বাদ দিয়ে কাকে রাখি? তবু এখানেও, একজনকেই প্রতিনিধি হিসাবে গ্রহণ করা যায়, তিনি হলেন রাসীন। রাসীনই ফরাসীর যে বিশেষ বৈশিষ্ট্য, মর্মের ধর্ম তার বিগ্রহ। কি সে জিনিষ? এক কথায় তা হল 'শ্রী' —সৌষ্ঠব ও লাবণ্য, কান্তি ও সুষমা, হৃদয়বত্তা ও প্রাণময়তা—elegance ও sensitiveness-এর পরাকাষ্ঠা। এদিকটি ছাড়া ফরাসীর যে অন্যদিক নাই তা নয়। কর্ণেই দিয়েছেন সেই অন্য দিক —দার্ঢ্য ও বীর্য, উদাত্ত গাম্ভীর্য, তপোময় কাঠিন্য। কিন্তু বলা যেতে

পারে এ হল ফরাসী ভাষার ও সাহিত্যের একটা বিশেষ ধারার গুণ, একটা যেন অর্জিত সামর্থ্য, কি হতে পারে তার পরিচয়—কিন্তু অন্যটি, রাসীন যা, তা ফরাসী ভাষা ও সাহিত্য স্বয়ং, তার স্বভাবসিদ্ধ ধর্ম, তার অন্তরাত্মার স্বতঃস্ফূর্ত রূপায়ণ।

ফরাসী সম্পর্কে এই কথাগুলি মনে হল, এ জন্য যে তার প্রধান কথাটি বাংলার পক্ষে বেশ প্রযোজ্য। অবশ্য ফরাসীর মত বাংলায় যে ধীর মন্থর গতিতে ক্রমবিকাশ হয়েছে তা ঠিক বলা চলে না। অন্ততঃপক্ষে একটি বিপর্যয়, বিপ্লবই ঘটেছে—ইউরোপের সংস্পর্শে এসে তার প্রভাবে পড়ে আমাদের ভাষা ও সাহিত্য যে বাঁক নিয়েছে তা প্রায় about-turn, বিপরীতমুখতা কিন্তু এ বিপ্লব একজনের দ্বারা ঘটে নাই। দান্তে বা হোমর ইতালীর বা গ্রীকের স্রষ্টা, কর্তা বা অদ্বিতীয় অধিষ্ঠাতা—সূক্ষ্ম বিচারে ঠিক সেই স্থান বাংলায় রবীন্দ্রনাথকে দিতে যদি আপত্তি হয়, তবে শেক্সপীয়র যে হিসাবে ইংরাজীকে ইংরাজীয় গণ্ডী, তার দ্বৈপায়ন পরিধি, কিম্বা যে হিসাবে টলস্টয় রুশকে রুশীয় গণ্ডী পার করে বিশ্বের সঙ্গে সংযুক্ত করে দিয়েছেন সেই হিসাবে, অথবা ভর্জিল বা গ্যেটে যে রকমে লাতিনকে ও জর্মনকে একটা নবস্ফুরণ—কাব্যাত্মার পূর্ণ জাগরণ—এনে দিয়েছেন সেই হিসাবে রবীন্দ্রনাথ বাংলায় একচ্ছত্র বিভূতি। তবে আমার মনে হয় যথাযোগ্য হিসাবে আমাদের মধ্যে তিনি পাবেন রাসীনের আসন। বাংলার যা বিশেষ গুণ, তার অন্তরাত্মার যে সুর ও ছন্দ—অন্তরাত্মার, ভাবময় পুরুষেরই স্বকীয় বৈশিষ্ট্য, হৃদ্গত তন্ময়তা—যার প্রথম মুখ খুলেছে চণ্ডীদাসে—এবং বঙ্কিমও যে ধারাকে প্রসারিত করেছেন—রবীন্দ্রনাথে তাই পরিণত বিচিত্র তীব্র পূর্ণ প্রকট হয়েছে।

এখানেও 'শ্রী'রই এক প্রকাশ। ফরাসীর মত বাংলাতেও ভিন্ন এক ধারা আছে—এদিকের সম্ভাবনা সূত্রপাত করেছেন মধুসূদন, এবং আধুনিকেরা দুইচারজন এই ধারাকে সঞ্জীবিত ও সচল করবার চেষ্টায় আছেন। তবে মধুসূদন বাংলার ঐশ্বর্যের দিক—'মাথুর' পর্যায়; বাংলার স্বাভাবিক শ্রীর দিক—বৃন্দাবনীয় পর্যায়—পরমোৎকর্ষ লাভ করেছে রবীন্দ্রনাথে। তাই রবীন্দ্রনাথও আমাদের মধ্যে 'একং অদ্বিতীয়ং।

# রবীন্দ্রনাথ ও মৃত্যু-অভিসার

যাঁর কিশোর-কণ্ঠে মৃত্যুকে আবাহন করতে শুনেছি কল্পনা-কাকলীর ললিতছন্দে—

মরণ রে,
তুঁহু মম শ্যামসমান।
তাপবিমোচন করুণ কোর তব
মৃত্যু-অমৃত করে দান ···

পরিণত বয়সে শেষ প্রান্ত অবধি—প্রায় মৃত্যুর সম্মুখেও—ঐ একই কথা তাঁকে বলতে শুনেছি, তবে ঋষিসুলভ গাম্ভীর্য ও অর্থগৌরবে ভরপূর মন্ত্রের ভিতর দিয়ে যেন·

হে পূষণ, সংহরণ করিয়াছ তব রশ্মিজাল,
এবার প্রকাশ করো তোমার কল্যাণতম রূপ,
দেখি তারে যে পুরুষ তোমার আমার মাঝে এক।

মৃত্যুকে মানুষ যে কত বিভিন্ন ভাবে ও রূপে দেখেছে তার ইয়ত্তা নাই। মৃত্যু একটা প্রহেলিকা—অজ্ঞেয় অচিন্ত্য বস্তু, তাই কখনো জাগায় ভীতি বিভীষিকা। হ্যামলেট যেমন বলেছে—

But that the dread of something after death—
The undiscover'd country, from whose bourne
No traveller returns

—*Hamlet*

তাই তখন সে হয়ে ওঠে দণ্ডপাণি যমরাজা—ধ্বংসকারী নটরাজ—কালী করালী নৃমুণ্ডমালিনী। মৃত্যুর ক্রূর কঠিন হস্ত কেবল চায় জীবকে কষ্ট দিতে, নিপীড়ন করতে। মৃত্যু তাই দানবী শক্তি—মানুষের কল্যাণ চায় না, শ্রী দেখতে পারে না। মৃত্যুর অট্টহাস্য আসে পাতাল থেকে, স্বর্গ থেকে নয়। গ্রীকদের মৃত্যুর রাজ্য তাই অন্ধকার—দারুণ বিস্মৃতির গহ্বর একটা—ঘোর অচৈতন্যের আবাস অথচ শোকচ্ছায়াচ্ছন্ন। মানুষের সব লুপ্ত হয়ে গিয়েছে সেখানে—বয়ে গিয়েছে যেন শুধু দুঃশ্বাস। (গ্রীকদের Lethe কি আদি খৃষ্টানদের Limbo স্মরণীয়।)

তাই ত মৃত্যুকে বলা হয় অন্তক—অন্তকারী। তাই শমন হল এমন দুর্দমন যে তাকে দমন করা জয় করা মানুষের একটা চিরকালের আকাঙ্ক্ষণীয় সাধ্য বস্তু হয়ে আছে। এ কাজ যারা পেরেছে, তাদেরই নাম অমর, দেবতা—মহাদেবের নাম তাই মৃত্যুঞ্জয়। তাই ত মানুষ বলতে চায় এমন দিন আসবে যখন মৃত্যুর রাজত্ব থাকবে না—

And death shall have no dominion.

—Dylan Thomas

এমনকি মৃত্যুরও যখন হবে মৃত্যু, মানুষের পরম পুরুষার্থ হবে তাই

Even there shall come as a high crown of all
The end of Death...

—*Savitri*

মৃত্যুর কোমলতর রূপও আবার মানুষ প্রচুর দেখেছে, কল্পনা করেছে। তখন বলা হয়েছে মৃত্যু যে দণ্ডধারী, সে দণ্ড পাপীর জন্য,

পুণ্যবানের জন্য নয়। ফলতঃ যমরাজা হলেন ধর্মরাজা—কারণ তিনিই পুণ্যবানকে স্বর্গে নিয়ে যান, পাপীকে চালান দেন নরকে। কর্মফলের বিধাতাই মৃত্যু।

আবার এমন দৃষ্টিও আছে যাতে মৃত্যুকে কোনো প্রাধান্যই দেওয়া হয় না ; মৃত্যু হল দেহ-পরিবর্তন মাত্র অর্থাৎ বসন-পরিবর্তনের চেয়ে তার বেশি মূল্য নাই। মৃত্যু ভয়ের জিনিষ নয়, আদরের জিনিষও নয়। তার সম্বন্ধে পূর্ণ ঔদাসীন্যই হল যথাযথ মনোভাব।

রবীন্দ্রনাথ, আমি বলেছি, মৃত্যুকে বাম মূর্তি দিয়ে দেখেন নাই, তিনি দেখেছেন দক্ষিণা মূর্তি দিয়েই। উপনিষদের ঋষি বলেছিলেন একদিন—

হে রুদ্র! তোমার যে দক্ষিণ রূপ তাই দিয়ে আমাদের রক্ষা কর!

রবীন্দ্রনাথও প্রায় ঐ কথারই প্রতিধ্বনি করে বলেছেন—

হেথা আমি যাত্রী শুধু, অপেক্ষা করিব, লব টিকা
মৃত্যুর দক্ষিণ হস্ত হতে, নূতন অরুণ লিখা
যবে দিবে যাত্রার ইঙ্গিত—

মৃত্যুর যে কান্তরূপ আমাদের কবির কাছে উপস্থিত হয়েছে তাতে আছে আবার বিবিধ আকার ও ভঙ্গী—তার মধ্যে একটা ক্রমপরম্পরা আমরা নির্দেশ করতে পারি। প্রথম আদি মূর্তি হল যা পরমা শান্তি, একান্ত উপরতি।

আজিকে হয়েছে শান্তি, জীবনের ভুলভ্রান্তি
সব গেছে চুকে,

রাত্রিদিন ধুক্ ধুক্ তরঙ্গিত দুঃখসুখ
থামিয়াছে বুকে।
যত-কিছু ভালোমন্দ যত-কিছু দ্বিধা-দ্বন্দ্ব
কিছু আর নাই,
বলো শান্তি, বলো শান্তি দেহ সাথে সব ক্লান্তি
হয়ে যাক্ ছাই।

কিম্বা

যবে সন্ধ্যাবেলায় ফুলদল
পড়ে ক্লান্ত বৃন্তে নমিয়া
তুমি পাশে আসি বস অচপল,
ওগো অতি মৃদুগতি-চরণ…
চোখে বিছাইয়া দিবে ঘুমঘোর
করি হৃদিতলে অবতরণ?
তুমি এমনি কি ধীরে দিবে দোল
মোর অবশ বক্ষ-শোণিতে?…

পাশ্চাত্যের কবি এ মূর্তিকে লক্ষ্য করে বলেছেন

After life's fitful fever he sleeps well…

—*Macbeth*

কিম্বা

As sweet as balm, as soft as air, as gentle…

—*Antony and Cleopatra*

কিন্তু এ হল প্রথম স্পর্শ—আরো গাঢ়তর অনুভব আছে আগে।

কারণ এ শুধু লয় বা বিরতি মাত্র নয়। শুধু শূন্যম্ নয়—কেবলই সব-শেষ—যার মধ্যে যাব, পরে আর কিছু নাই, যে অনুভব নিয়ে Othello বলছেন :

Here is my journy's end, here is my butt ..

"এ হল পূর্ণতার প্রশান্তি, পরিণতির পরিসমাপ্তির যে স্থৈর্য, সব ভরাট হয়ে গেলে আসে যে নিশ্চপলতা নিশ্চলতা।"

জীবনে যা প্রতিদিন ছিল মিথ্যা অর্থহীন
ছিন্ন ছড়াছড়ি
মৃত্যু কি ভরিয়া সাজি তারে গাঁথিয়াছে আজি
অর্থপূর্ণ করি—

মৃত্যু শুধু শেষ নয়,—শূন্য বা রিক্ততা নয়, ব্যক্তিগত একটা পূর্ণতাও নয় শুধু—তা হল আবার ব্যক্তিকে অতিক্রম করে বিশ্বের সঙ্গে একীভূত হয়ে যাবার পথ, দয়ার উপায়। দেহ চূর্ণ হয়ে যায়, ধূলিসাৎ হয়ে যায়, প্রাণ মনও ক্রমে ভেঙে গলে যায়, মিশে যায় বিশ্ব-চরাচরে। মৃত্যুর অর্থ তাই পঞ্চত্বপ্রাপ্তি—ব্যক্তিগত পঞ্চভূত বিশ্বগত পঞ্চভূতে একীভূত হয়ে যাওয়া। এই পরিণতিকে লক্ষ্য করেই কবি একদিন বলেছিলেন .

"পঞ্চশরে দগ্ধ করে করেছ এ কি সন্ন্যাসী
বিশ্বময় দিয়েছ তারে ছড়ায়ে—

মৃত্যু এনে দেয় বিশ্বদেহের সঙ্গে একত্ব ও একাত্মতা—ইংরাজ কবি এই সত্য বা অনুভূতির কথাই বলেছেন তাঁর লুসি সম্বন্ধে—

Rolled round in earth's diurnal course,
With rocks, and stones, and trees.

—Wordsworth

এই রহস্যটি কবি অন্য দিক দিয়ে ব্যক্ত করেছেন তাঁর 'সোনার তরী'র কবিতায় এবং তৎসংক্রান্ত ব্যাখ্যায়। কথাটি প্রণিধানযোগ্য ও চিত্তাকর্ষক তাই আমরা উল্লেখ করি। মানুষ-জীবনের সত্যকার সার্থকতা হল—কি দিয়ে যায় কি রেখে যায় সে তাই দিয়ে; তার কর্মের সারাংশ—কবি বলেছেন 'নিত্যফল'—হল তার দান, এইটিই হল বিশ্বের সংসারের খাতায় তার জমা—আর সব খরচ, বিশেষতঃ তার অহংবোধ হল মৃত্যুর কাছে যেন খাজনা, তার, মৃত্যুর হাতেই একে তুলে দিতে হয়—এ সব জিনিষ আর চিরন্তন হয়ে থাকে না, বিশ্বজীবনের অঙ্গীভূত হয়ে তার উপচয়ে সাহায্য করে চিরঞ্জীব হয় না।

এখন তা হলে বুঝব জীবন ও মৃত্যু দুটি বিরোধী বিপরীত জিনিষ নয়। উভয়ে উভয়ের পরিপূরক। বৈদিক ঋষি বলেছেন কৃষ্ণা ও শুভ্রা দুই মাতার কথা—রবীন্দ্রনাথ উভয়ের সম্বন্ধ আরো ঘনিষ্ঠ করে ধরেছেন। বলেছেন জীবন ও মৃত্যু একই মাতৃবক্ষে স্তনযুগল; শিশুর পক্ষে তা স্বাদ-পরিবর্তন মাত্র—

মৃত্যুর প্রভাতে
সেই অচেনার মুখ হেরিবি আবার
মুহূর্তে চেনার মতো…
স্তন হ'তে তুলে নিলে কাঁদে শিশু ডরে,
মুহূর্তে আশ্বাস পায় গিয়ে স্তনান্তরে।

বাহিরের চোখে দেখি মৃত্যু যেন অন্ধকারের যবনিকা টেনে দিল, বিচ্ছেদ ঘটাল দেহে দেহে—এক ফরাসী কবি যেমন বলছেন, না, মৃত ওরা, চোখদুটি ওদের বন্ধ করে রয়েছে এদিকে, তার কারণ তাদের খুলে তারা ধরেছে আর-এক দিকে, এদিকের দৃষ্টি ঘুরিয়ে নিয়ে, সে দৃষ্টি ফেলেছে আর-এক দিকে,[১] সেইরকম আমাদের কবিও বলেছেন—

জীবন আঁধার হ'ল সেইক্ষণে পাইনু সন্ধান
সন্ধ্যার দেউলদীপ চিত্তের মন্দিরে তব দান
বিচ্ছেদের হোমবহ্নি হতে
পূজামূর্তি ধরি প্রেম দেখা দিল দুঃখের আলোতে—

—শেষের কবিতা

আরো স্পষ্ট সহজ ভাষায়—

বুঝি এমনি করেই দেখতে পায়
মৃত্যুর ছিন্ন পর্দার ভিতর দিয়ে
নূতন চোখে
চিরজীবনের অম্লান স্বরূপ।

---

১ Ils se sont tournés quelque part
Vers ce qu'on nomme l'invisible ;

Ouverts à quelque immense aurore,
De l'autre côté des tombeaux
Les yeux qu'on ferme voient encore.

—Sully Prud'homme

মৃত্যু তাই সন্ধ্যা নয়—অথবা বলতে পার তা হল ভোরের সন্ধিক্ষণ, কারণ চোখ খুলে ধরে সে নূতন আলোকে।

মৃত্যু যে একটা আহ্বান আবার, ভূমার দিকে বীর্যের দিকে, মুক্তির চির নবীনের দিকে তাও স্মরণে রাখতে হবে। কবি তাই বলছেন—

যদি কাজে থাকি আমি গৃহ-মাঝ
তুমি ভেঙে দিও মোর সব কাজ…
যদি হৃদয়ে জড়ায়ে অবসাদ
থাকি আধো জাগরূক নয়নে
তবে শঙ্খে তোমার তুলো নাদ
করি প্রলয়শ্বাস ভরণ—

মুক্তিদাতা মৃত্যুকে স্বাগত করছেন কবি—

বদ্ধ ছিলেম এই জীবনের অন্ধকূপে
আজ এসেছ ভুবনমোহন স্বপনরূপে—

পৃথিবীর সব টান সব ভার ফেলে দিয়ে আজ প্রয়াণ পর্যটন অবাধ ব্যোমে—অন্যতর লোকে নবতর অভিজ্ঞতার দিকে—কবি কি সুন্দর ভাবগাঢ় সান্দ্রকণ্ঠে বলছেন—

পশ্চাতের সহচর ছিন্ন করো স্বপ্নের বন্ধন
রেখেছ হরণ করি মরণের অধিকার হতে
বেদনার ধন যত, কামনার রঙিন ব্যর্থতা—
মৃত্যুরে ফিরায়ে দাও। আজি মেঘমুক্ত শরতের
দূরে-চাওয়া আকাশেতে ভারমুক্ত চির পথিকের
বাঁশিতে বেজেছে ধ্বনি, আমি তারি হব অনুগামী।

পাশ্চাত্যের এক কবিও ঐ সুরে সুর মিলিয়ে বলছেন—

নোঙর তোল, নোঙর তোল, মাঝি ! সময় বয়ে গেল—তোল পাল !
দেখছ না, বুক আমাদের আলোয় আলোয় ভরে গিয়েছে ![১]

কিন্তু দূরের ও-পারের টান যতই থাক না, অসীম মুক্তির অবাধ বিচরণ যতই কাম্য হোক না, 'জ্যোতিরুত্তমং' যতই প্রাণকে প্রলুব্ধ করে থাকুক না, যিনি বৈরাগ্যসাধনে মুক্তি কখনো স্বীকার করেন নি, পৃথিবীকে যিনি সর্বাঙ্গ দিয়ে এত ভালবেসেছিলেন, ধরার ধূলার সঙ্গে মাটির সঙ্গে এতখানি অন্তরঙ্গতা ও ঐক্য অনুভব করেছিলেন, স্থূল পঞ্চভূতের মধ্যে নিজের পাঞ্চভৌতিক সত্তা এতখানি মিশিয়ে দিয়েছিলেন, তিনি তাঁর পরম নিষ্ক্রমণের সময় যে এপারের দিকে একটা কারুণ্যময় দৃষ্টি নিক্ষেপ করবেন না, বিদায়ের সময়েও নিবিড় আদরে একখানি হাত বাড়িয়ে দেবেন না, তা আমরা আশা করি না। যাবার সময় পিছনের অতীতের স্মৃতি ভেসে ওঠে সব—

চেতনার প্রত্যন্ত প্রদেশে,
চিত্তে আজ তাই জেগে ওঠে ,
এই সব উপেক্ষিত ছবি
জীবনের সর্বশেষ বিচ্ছেদবেদনা
দূরের ঘণ্টার রবে এনে দেয় মনে।

যত ক্ষুদ্র তুচ্ছ নগণ্য হয় তারা তত যেন তারা আপনার হয়ে কাছে দেখা দেয় :

---

১ O Mort, vieux capitaine, il est temps ! levons l'ancre !...
Nos cœurs que tu connais sont remplis de rayons !
—Charles Baudelaire

সেথা সিংহদ্বারে বাজে দিন-অবসানের রাগিণী
যার মূর্ছনায় মেশা এ-জন্মের যা-কিছু সুন্দর,
স্পর্শ যা করেছে প্রাণ দীর্ঘ যাত্রাপথে
পূর্ণতার ইঙ্গিত জানায়ে।

চলে গেলেও, এখানকার কিছু একটা সঙ্গে নিয়ে যেতেই হয়—Naked we come, naked we go, কথাটা ষোল আনা সত্য নয়; এখানকার মাটি এখানকার ধূলির মধ্যে নিহিত রয়েছে যে সত্য যে জ্যোতি যে আনন্দ তা আমাদের চেতনাকে সত্তাকে অভিসিঞ্চিত করেছে, উপচিত করেছে, সুশোভিত করেছে—তা চিরকালের সম্পদ—

শেষ স্পর্শ নিয়ে যাব যবে ধরণীর
বলে যাব, "তোমার ধূলির
তিলক পরেছি ভালে,
দেখেছি নিত্যের জ্যোতি দুর্যোগের মায়ার আড়ালে।
সত্যের আনন্দরূপ এ ধূলিতে নিয়েছে মুরতি
এই জেনে এ ধূলায় রাখিনু প্রণতি।

এই মর্মবাণী শুনে আমাদের মনে পড়ে আর একখানি ছবি—সেই গগন-বিহারী বিহঙ্গের কথা, সুদূরের যাত্রী হয়েও যে নিবিড়ভাবে বাঁধা রয়েছে পৃথিবীর বাস্তুঘরের খুঁটির সঙ্গে—

Ethereal minstrel, pilgrim of the sky...
True to the kindred points of heaven and home.

আমাদের বৈদিক ঋষিরাও কি বলেন নি

দ্যৌর্মে পিতা···মাতা পৃথিবীরিয়ম্—

# শেষের রবীন্দ্রনাথ

বঙ্কিমচন্দ্র একবার কালিদাসের দুটি শ্লোক উদ্ধৃত করে দেখাতে চেষ্টা করেছিলেন দু'রকমের অর্থাৎ দু'বয়সের কান্নার বা শোকেব পার্থক্য— বার্ধক্যের আর যৌবনের। মহাজনপদাঙ্ক অনুসরণ করে আজ আমি একটু দেখাতে চেষ্টা করব ববীন্দ্রনাথের দু'বয়সের দু'বকমের মনোভাব, অভীপ্সা বা আদর্শ। তাঁর প্রথম দিকেব, যৌবনের আশা আকাজ্ক্ষা আমরা জানি সকলে, কত ভাবে কত ভঙ্গিতে কত বার তিনি ঘোষণা করেছেন—

মরিতে চাহি না আমি সুন্দর ভুবনে

কিম্বা

বৈরাগ্যসাধনে মুক্তি, সে আমার নয়

অথবা

মুক্তি? ওরে, মুক্তি কোথায় পাবি, মুক্তি কোথায় আছে!
আপনি প্রভু সৃষ্টিবাঁধন প'রে বাঁধা সবার কাছে।
রাখো রে ধ্যান, থাক্ রে ফুলের ডালি,
ছিঁড়ুক বস্ত্র, লাগুক ধূলাবালি—
কর্মযোগে তাঁব সাথে এক হয়ে ঘর্ম পড়ুক ঝরে—

আরো পূর্ণতর উদাত্ত কণ্ঠে বিপুল নির্ঘোষে নিঃসন্দেহ চিত্তে বলেছেন তিনি—

যুগযুগান্তর হতে তুমি শুধু বিশ্বের প্রেয়সী,
হে অপূর্বশোভনা উর্বশী।
মুনিগণ ধ্যান ভাঙি দেয় পদে তপস্যার ফল,
তোমারি কটাক্ষপাতে ত্রিভুবন যৌবনচঞ্চল,
তোমার মদির গন্ধ অন্ধ বায়ু বহে চারি ভিতে,
মধুমত্ত ভৃঙ্গ-সম মুগ্ধ কবি ফিরে লুব্ধচিতে
উদ্দাম সংগীতে।
নূপুর গুঞ্জরি যাও আকুল-অঞ্চলা
বিদ্যুৎ-চঞ্চলা।

এ হল যৌবনের অভীপ্সা।

এই সৃষ্টি এই মাটি এই দেহ একটা ভুল ভ্রান্তি, একটা মহাপাতক বা বিভীষিকা নয়,—তা ভগবানেরই প্রকাশ, স্বর্গেরই প্রতিমূর্তি—শ্রীময়ের আনন্দময়ের লীলাকমল। দুঃখ আছে বটে, আঁধার আছে, মেঘ আছে—কিন্তু তা হল আনন্দকে আলোকে আরো স্পষ্ট করে ফুটিয়ে ফলিয়ে ধরবার জন্যে। সরু-মোটা দুটি তার মিলিয়ে হয়েছে এই প্রকাশের ঐকতান। মোটা তারের দৌলতেই সরু তার পায় ধ্বনির ও ছন্দের ঔদার্য গাম্ভীর্য মহাপ্রাণতা। বৈচিত্র্যের ঐ ঐশ্বর্য কোথায় থাকত, অনুভবের গাঢ়ত্ব ও তীব্রত্বই বা কোথায় থাকত যদি অশ্রু ব'লে বিরহ ব'লে আমরা কিছু না জানতাম—সপ্তবর্ণের পরিবর্তে দেখতাম শুধু একঘেয়ে সাদা রঙ।

ভাল কথা। কিন্তু পরে, জীবনের পাতা উল্টে গিয়েছে যখন অনেক, তখন—সর্বশেষে শুনছি এই বাণী—রবীন্দ্রনাথের এটি সর্বশেষ লিখিত কবিতা, সবটাই উদ্ধৃত করলাম এখানে—

তোমার সৃষ্টির পথ রেখেছ আকীর্ণ করি
বিচিত্র ছলনাজালে
হে ছলনাময়ী।
মিথ্যা বিশ্বাসের ফাঁদ পেতেছ নিপুণ হাতে
সরল জীবনে।
এই প্রবঞ্চনা দিয়ে মহত্ত্বেরে করেছ চিহ্নিত ;
তার তরে রাখ নি গোপন রাত্রি।
তোমার জ্যোতিষ্ক তারে
যে পথ দেখায়
সে যে তার অন্তরের পথ,
সে যে চিরস্বচ্ছ,
সহজ বিশ্বাসে সে যে
করে তারে চিরসমুজ্জ্বল।
বাহিরে কুটিল হোক অন্তরে সে ঋজু,
এই নিয়ে তাহার গৌরব।
লোকে তারে বলে বিড়ম্বিত।
সত্যেরে সে পায়
আপন আলোকে ধৌত অন্তরে অন্তরে।
কিছুতে পারে না তারে প্রবঞ্চিতে,
শেষ পুরস্কার নিয়ে যায় সে যে
আপন ভাণ্ডারে।
অনায়াসে যে পেরেছে ছলনা সহিতে
সে পায় তোমার হাতে

শান্তির অক্ষয় অধিকার।

স্বর গাঢ়তর, দৃষ্টি সংহত, ভঙ্গি স্বচ্ছ পরিচ্ছিন্ন—কিন্তু ভিন্ন একটা কথা বলছে না? অন্য রকমের সিদ্ধান্ত নয় কি? সুরের মধ্যে পাই না শুনতে—আর্নল্ডকে বিক্ষুব্ধ করেছিল যে—

eternal note of sadness

শেক্সপীয়রকে পর্যন্ত বলিয়েছিল—

And in this harsh world draw thy breath in pain—

জীবনকে পৃথিবীকে যে সব আখ্যা দেওয়া হয়েছে এখানে—ছলনা, বিড়ম্বনা, প্রবঞ্চনা, কুটিল, মিথ্যা—এ বিশেষণ-সমারোহ কি ভাব জাগায় আমাদের মনে প্রাণে? প্রকৃতিকে ছলনাময়ী কৌতুকময়ী রবীন্দ্রনাথ বলেছেন—আমাদের বৈষ্ণবেরা শ্রীকৃষ্ণকে কুটিল কালা, শঠের রাজা নাম দিয়েছেন অক্লেশে। কিন্তু তার অর্থ ভিন্ন, সুর ভিন্ন।

কোথায় আলো কোথায় আলো
বিরহানলে জ্বালো রে তারে জ্বালো—

এ ত আনন্দের উৎসাহের কথা—জীবনকে পূর্ণ স্বীকৃতির কথা। প্রকৃতির ছলাকলা, পার্থিব জীবনের লুকোচুরি খেলা, এ সবের ভিতর দিয়ে, এ সবকে আশ্রয় করে, এদের সহায়ে সাহায্যে, এ সবের দৌলতেই ত মিলনের পরিপূর্ণতার সার্থকতার পরাকাষ্ঠা। কিন্তু যখন বলা হয়েছে—

মিথ্যা বিশ্বাসের ফাঁদ পেতেছ নিপুণ হাতে
সরল জীবনে
এই প্রবঞ্চনা দিয়ে মহত্ত্বেরে করেছ চিহ্নিত

এখানে সৃষ্টিকে আর কোন রকমে উপায় হিসাবে সহায় হিসাবে সহযোগী হিসাবে আর দেখা হয় না—সে প্রায় বিপক্ষের শত্রুপক্ষের পর্যায়ে গিয়ে পড়েছে। অন্তরাত্মা, মানুষের চিন্ময় সত্তা তাকে চিনে জেনে সহ্য করে যেতে পারে শুধু—স্থির দৃষ্টিতে প্রশান্ত চিত্তে আপন আর্জবের সারল্যের জোরে ভেদ করে পার হয়ে যাওয়াই তার মহত্ত্ব মাহাত্ম্য—এই আক্রমণের সময়ে তার শরীরে যে লাঞ্ছনার দাগ পড়ে যায় তাই তার রাজটিকা। এখানেও শুনি যেন সেই একই নিষ্ক্রমণের অভীপ্সা শ্রীকৃষ্ণের মহাবাক্যে যা একদিন স্বাগত করা হয়েছিল .

অনিত্যমসুখমিমং লোকং প্রাপ্য ভজস্ব মাম্

কথাটা আরো একটু স্ফুট করে বলি তবে। রবীন্দ্রনাথ সারা জীবন চেয়েছেন একটা সমন্বয় সামঞ্জস্য সম্মেলন। দুটি বিভিন্ন বিরোধী জিনিষকে, দুটি বিপরীত প্রান্তকে তিনি দেখেছেন একটা সাম্যের সহযোগের দৃষ্টিতে—স্বর্গ ও মর্ত্য, দেবতা ও মানুষ, ঐহিক ও পারত্রিক, চিন্ময় ও মৃন্ময়, আত্মা ও দেহ, ব্রহ্ম ও জগৎ, যাজ্ঞবল্ক্যের মত তিনিও বলেছেন তাঁর চাই দুটিই—উভয়মেব। তবে যৌবনে, জীবনের প্রথম দিকে জীবনের, পৃথিবীর, 'ইহৈব'-এর যত স্তুতি, প্রশংসা করেছেন ততখানি উচ্ছ্বসিত হয়ে ওঠেন নি বিপরীত দিকটি সম্বন্ধে—অকুণ্ঠভাবেই তখন বলতে পেরেছেন

থাকো স্বর্গ, হাস্যমুখে—করো সুধাপান
দেবগণ! স্বর্গ তোমাদেরি সুখস্থান,
মোরা পরবাসী। মর্ত্যভূমি স্বর্গ নহে,
সে যে মাতৃভূমি—তাই তার চক্ষে বহে
অশ্রুজলধারা…

অবশ্য ভরা-যৌবনেও তিনি উৎকণ্ঠে বলেছেন

আমি চঞ্চল হে, আমি সুদূরের পিয়াসী—

কিন্তু এ সুদূর সুন্দর কারণ তা নিকটকে ঘিরে রয়েছে, আত্মা সুন্দর কারণ তা দেহেরই মধ্যে অনুস্যূত। অন্য দিকে এই জগৎ-অতিরিক্ত বস্তুই জগৎকে সুন্দর করেছে। জগতের অসুন্দর জিনিষও সুন্দর কেন? পৃথিবীর ধূলিকালি দুঃখদৈন্য ক্লেদমালিন্য তাদের তিক্ততা বর্জন করে একটা সুস্বাদই গ্রহণ করে যখন তাদের অন্তরে দেখি, তাদের ঘিরে রয়েছে দেখি আত্মার আনন্ত্য ও জ্যোতি। সসীমকে যখন দেখি অসীমের দৃষ্টি দিয়ে—Sub specie aeternitatis—তখন সসীম লাভবান হয়, রূপান্তরিত হয় ত বটেই, কিন্তু এর চেয়েও বড় আশ্চর্য হল অসীমের নিজের লাভ—এই তত্ত্ব ও তথ্য রবীন্দ্রনাথে একটা বিশেষত্ব। আমি আছি বলে, ভক্ত আছে বলে, তুমি তুমি হয়েছ, ভগবান হয়েছ, পূর্ণসার্থকতা পেয়েছ—

তোমার আলোয় নাই ত ছায়া
আমার মাঝে পায় সে কায়া—

যৌবনের যৌগপদ্যের মধ্যেও এই যে এক-দিকের—এই-দিকের উপর ঝোঁক তা ক্রমে বয়ঃপরিণতির সঙ্গে সঙ্গে ঘুরে চলেছে যেন—ক্রমে এসেছে পাল্লার অন্য দিকের, ঐ-দিকের উপর ঝোঁক। ও-পারকে অসীম-অনন্তকে আত্মাকে ক্রমে তার নিজস্ব-মর্যাদা, তার স্বাতন্ত্র্যে প্রতিষ্ঠিত করা হয়েছে—সীমার মর্যাদার উপর নির্ভর না করে। এ সব কিছুই যদি না থাকে তবুও সে-বস্তু প্রতিষ্ঠিত থাকবে স্বে

মহিম্নি—কবি বলেছেন তাই, কাব্যের পোশাকি ভাষা ছেড়ে দিয়ে, সহজ সোজা কথায়—

তার পরে দাও আমাকে ছুটি
জীবনের কালো-সাদা-সূত্রে-গাঁথা
সকল পরিচয়ের অন্তরালে,
নির্জন নামহীন নিভৃতে ;
নানা সুরের নানা তারের যন্ত্রে
সুর মিলিয়ে নিতে দাও
এক চরম সংগীতের গভীরতায়
—পঁচিশে বৈশাখ : শেষ সপ্তক

যৌবনের সেই উদাত্ত পার্থিক কণ্ঠ

সুরসভাতলে যবে নৃত্য কর পুলকে উল্লসি,
হে বিলোলহিল্লোল উর্বশী

কিম্বা

নিরন্তর প্রশান্ত অম্বরে, মহেন্দ্রমন্দির পানে
অন্তরের অনন্ত প্রার্থনা, নিয়ত মঙ্গল-গানে
ধ্বনিত করিয়া দিশি দিশি—

তা থেকে কত দূরে চলে এসেছি, তা কত পিছনে ফেলে এসেছি অর্থের দিক দিয়ে, ভাবের দিক দিয়ে, ভঙ্গির দিক দিয়ে। এই যে-সব জিনিষ তিনি আলিঙ্গনে ধরে রেখেছিলেন, আজ তাঁদের বন্ধন শিথিল হয়েছে, একটা সস্নেহ দৃষ্টি তাদের উপর রেখেছেন তবুও—

দেখেছি নিত্যের জ্যোতি দুর্যোগের মায়ার আড়ালে,
সত্যের আনন্দরূপ এ ধূলিতে নিয়েছে মূরতি,
এই জেনে এ ধূলায় রাখিনু প্রণতি—

এই অভিবাদন একটা সমস্ত জীবনের পৌর্বাপর্য রক্ষা করেছে নিশ্চয়—কিন্তু তবু পিছনে রয়েছে একটা গাঢ়তর কারুণ্যময় স্বর। মাটির সঙ্গে অন্তরাত্মার সম্বন্ধ ও সংযোগ রয়েছে এখানেও—কিন্তু যৌবনের সে নাড়ীর বন্ধন কেটে গিয়েছে যেন, এ হল কতকটা ছায়াতপের সম্বন্ধ।

কবি সৃষ্টিকে যতই আদর করুন না এখন তা দাক্ষিণ্যের নয়, তা যেন বামমার্গীয়—অর্থাৎ যেমন বলেছি, ততখানি সহায় হিসাবে নয় যতখানি বাধা হিসাবে। সৃষ্টি এখন ততখানি প্রকাশ নয়, যতখানি আবরণ বা মুখোশ। উপনিষদ একদিন বলেছিল: এই যা-কিছু দেখা যায় চঞ্চল জগৎ হিসাবে তা সত্যকে ঢেকে রেখেছে—হে জ্ঞানসূর্য, তুমি তাকে সরিয়ে দাও, নির্নিমেষ দৃষ্টিতে যেন আমি তোমাকে দেখতে পাই। মুখোশ বলছি, সত্যই তা মুখোশ—কারণ তা শুধু ঢেকে রাখে না, তা বিকৃত করে। সে মুখোশ আবার এঁটে থাকে, সহজে খোলা যায় না। কবি নিজেই শেষটায় বলেছেন—

কষ্টের বিকৃত ভাণ, ত্রাসের বিকট ভঙ্গি যত—
অন্ধকারের ছলনার ভূমিকা তাহার।
যতবার ভয়ের মুখোশ তার করেছি বিশ্বাস
ততবার হয়েছে অনর্থ পরাজয়।

… জীবনের মিথ্যা এ কুহক,
শিশুকাল হতে বিজড়িত পদে পদে এই বিভীষিকা
দুঃখের পরিহাসে ভরা……

প্রাচীনতর যুগে প্রায় সকল দেশেই ( আমাদের দেশে এখনো যেমন ‘কথাকলি’ নাট্যে ) অভিনয় করা হত মুখোশ পরে—আর সে মুখোশ স্বাভাবিক ও সুন্দরের চেয়ে অস্বাভাবিক ও অসুন্দরই করে গড়া হত। সৃষ্টির মায়াময় দেহ কি এই রকমই নয়? লৌকিক একটা ধারণায়, কি কিম্বদন্তীতে এবং আধ্যাত্মিক অনুভবের ক্ষেত্রেও অনেক সময়ে বলা হয়ে থাকে যে অপশক্তিরা অপরূপসুন্দর মূর্তি ধারণ করে মানুষের কাছে আসে, তাদের পথ ভুলিয়ে নিতে চায়—কিন্তু স্বরূপে তারা কদর্য কুৎসিত বিভীষিকা, অন্তরাত্মার সত্যসন্ধ প্রখর আলো তাদের সে রূপ অব্যর্থভাবে ব্যক্ত করে ধরে।

এই রকম একটা মুখোশের জগৎই কি রবীন্দ্রনাথের অঙ্কিত চিত্রাবলীর মধ্যে ফুটে ওঠে নি? রবীন্দ্রনাথের কাব্যরচনা ও রবীন্দ্রনাথের চিত্রাঙ্কণ দুটি বিভিন্ন এমন-কি বিরোধী দৃষ্টির ও পদ্ধতির পরিচয় দেয় না? তাঁর কাব্য হল যেখানে যত সুন্দর রূপ আছে তা বেছে নিয়ে একত্র করে গড়েছেন যে তিলোত্তমা—তাঁর চিত্র হল এই বাহ্যরূপের অন্তরালে রয়েছে যত—তিনি নিজেই যাদের নাম করেছেন—বিকৃত ভাণ, বিকট ভঙ্গি, মিথ্যা কুহক, বিভীষিকা—তাদের স্বরূপ প্রকাশ।

কবিশিল্পীর শেষ অনুভব এই কথাটিই বড় করে গাঢ় করে দেখেছে। আনন্দ হতেই এই যা কিছু আছে তারা জন্ম নিয়েছে,

আনন্দের মধ্যেই রয়েছে, আনন্দের দিকেই চলেছে—এই ঔপনিষদ অনুভূতি সৃষ্টির সব ব্যাখ্যা দেয় না আর। এখন সমস্যা এবং মীমাংসাকে এইভাবে বরং উপস্থিত করা যায়—দুঃখত্রয়াভিঘাতাৎ জিজ্ঞাসা—দুঃখত্রয়ের অভিঘাতই মানুষকে সচেতন ও জিজ্ঞাসু করে তুলেছে।

রবীন্দ্রনাথ যে নৈরাশ্যবাদী হয়ে পড়েছেন তা নয়—কিন্তু ঐহিকের যে নিজস্ব সত্য ও সার্থকতা একদিন যৌবন তাঁকে দেখিয়েছিল, অন্তে তার রঙ কিছু বদলে গিয়েছেই—ববং প্রাচীন চিরন্তনী ঔপনিষদ দৃষ্টির কাছে গিয়েছেন; বলছেন যেন—

তত্ত্বমপাবৃণু সত্যধর্মায় দৃষ্টয়ে।

বলছেন তাই

নিকটের দুঃখদ্বন্দ্ব, নিকটের অপূর্ণতা তাই
সব ভুলে যাই;
মন যেন ফিরে
সেই অলক্ষ্যের তীরে তীরে
যেথাকার রাত্রিদিন দিনহারা রাতে
পদ্মের কোরক-সম প্রচ্ছন্ন রযেছে আপনাতে।

—সানাই

একটা পার্থক্য যা তাঁর বিশেষত্ব হয়ে রইল তা এই যে, প্রাচীন পথে মানুষ যখন তার শেষ সীমায়, পরমে ব্যোম্নি পৌঁছে, তখন সে পৌঁছে রিক্ত হয়ে, সব মুছে—কালিমা এবং মহিমা উভয়ই—নিরঞ্জন কেবলম্ হয়ে গিয়ে; রবীন্দ্রনাথ পৌঁছলেন কিন্তু ঋদ্ধ হয়ে পূর্ণ

হয়ে, সকল অনুভবের অভিজ্ঞতার সারাংশ গ্রহণ করে আপনার স্বরূপ চেতনাতে পরাকাষ্ঠায় উপচিত করে—

সারা দিবসের দৈন্যের শেষে সঞ্চয় সে যে
সারা জীবনের স্বপের আয়োজন।

—উদ্‌বৃত্ত

# বাংলা ও ইংরেজী রবীন্দ্রনাথ

বাংলা রবীন্দ্রনাথ বলছেন— কথাগুলি আমাদের সকলের অতি পরিচিত ও অতি আদরের—

কোথায় আলো কোথায় ওরে আলো।
বিরহানলে জ্বালো রে তারে জ্বালো।
রয়েছে দীপ না আছে শিখা
এই কি ভালে ছিল রে লিখা,
ইহার চেয়ে মরণ সে যে ভালো।
বিরহানলে প্রদীপখানি জ্বালো।

ইংরেজী রবীন্দ্রনাথে এর প্রতিরূপ হল—

Light, Oh where is the light? Kindle it with the burning fire of desire!

There is the lamp but never a flicker of a flame,—is such thy fate, my heart! Ah, death were better by far for thee!

কি পার্থক্য দুটিতে? রূপান্তর ত বটেই, ঘটেছে একটা ভাবান্তর এবং ধর্মান্তর— বলব কি একটা sea-change?

আচ্ছা শোনা যাক আরো খানিকটা। বাংলায়—

আজি ঝড়ের রাতে তোমার অভিসার,
পরাণসখা বন্ধু হে আমার।

আকাশ কাঁদে হতাশ সম,
নাই যে ঘুম নয়নে মম,
দুয়ার খুলি হে প্রিয়তম,
চাই যে বারে বার!
পরাণসখা বন্ধু হে আমার।

এর ইংরেজী—

Art thou abroad in this stormy night on the journey of love, my friend? The sky groans like one in despair

I have no sleep to-night Ever and again I open my door and look out on the darkness, my friend!

অভাবের দিকটা বেশ স্পষ্ট— বিশেষতঃ বাঙালীর কাছে, বাঙালীর মনে প্রাণে কানে— সেখানে যে নিবিড় অধীর আকৃতি, যে চিত্তহারী রসবৈদগ্ধ্য, যে মধুর বাকচাতুর্য অনুরণিত, যার স্পর্শে প্রায় আত্মহারা হয়ে যাই— ভাষান্তরে সে কুহক অনেকখানি মুছে গিয়েছে, উজ্জ্বলশ্রী সাদামাঠা হয়ে গিয়েছে যেন— যেন কবিত্বের বাহন পদ্য ছেড়ে যখন গদ্য আশ্রয় করেছি তখন গদ্যেরই ধর্ম স্বীকার করে নিয়েছি। কিন্তু এহ বাহ্য।

প্রথমেই স্মরণে রাখতে হবে জিনিষটি অনুবাদ বা তর্জমা নয়— একই বস্তু ভিন্ন পাত্রে ঢালা হয়েছে বটে, কিন্তু ঢালার ফলে গুণ হারায় নি ততখানি যতখানি তা বদলে গিয়েছে, পাত্রান্তরের ফলে যেন গোত্রান্তর ঘটেছে। বিষয় এক, বক্তব্য এক, বস্তু এক, মূল অনুভূতিও একই, অর্থ এক, যে ছবির আশ্রয়ে তা ফলিয়ে ধরা

হয়েছে তাও এক— কিন্তু প্রাণ এক নয়, প্রাণের ছন্দ ও রসায়ন এক নয়— নূতন দেহ তার মধ্যে সঞ্জীবিত করে ধরেছে নূতন জীবনীধারা। কাব্যজগতে এ ধরণের ধর্মান্তর ও রসান্তর একটা পরিচিত ঘটনা; এর সর্বজনবিদিত উদাহরণ হল ইংরেজীতে ফিট্‌জেরাল্ডের ওমর খৈয়ম— এবং বাইবেল। বর্তমান ক্ষেত্রে জিনিষটি আরো কৌতূহলোদ্দীপক ও চিত্তাকর্ষক, কারণ মূলের ও প্রতিরূপের রচয়িতা একই ব্যক্তি। যেন একই শিল্পী তাঁর বিশেষ অনুভূতিটিকে দুরকম ভঙ্গীতে আস্বাদন করতে চেয়েছেন— একটিতে রসায়ন হল উজ্জ্বল মধুর, আর একটিতে শান্ত মধুর। মাধুর্য শান্ত বলে যে কম প্রগাঢ় বা ক্ষীণপ্রাণ তা মনে হয় না— প্রখরতা তীব্রতা সব সময়ে নিবিড়তার পরিচয় দেয় কি?

ইংরেজী বিদেশী, আয়াসে আয়ত্তীকৃত ভাষা ব'লে, মাতৃস্তন্যের সঙ্গে স্বতঃ-আহৃত নয় বলেই হয়ত তাতে আত্মপ্রকাশের স্বৈরগতি অনেকখানি সংযত নিয়মিত হয়ে থাকবে, হয়ত বাধ্য হয়েই; কিন্তু বাধা অনেক সময়ে শিল্পীর পক্ষে সহায়ই হয়ে ওঠে— দোষ পরিবর্তিত হয়ে ওঠে গুণে। মাতৃভাষায় প্রেরণা সহজ সুলভ হয়, এসে যায় অতিশয্য এবং শৈথিল্য। বিদেশী ভাষা কিছু আয়াসসাধ্য বলেই তাতে দেখা দিয়েছে সেই সব গুণ স্বদেশী ভাষায় যা সম্ভব হয় নাই। বাংলায় রবীন্দ্রনাথের হল নির্ঝরের অজস্র অবাধ উচ্ছল প্রপাত— ঐশ্বর্যের প্রাচুর্য, গতির প্রাখর্য, বাক্যের সমারোহ তাঁর সৃষ্টিকে দিয়েছে একটা পরিপ্লাবনের শ্রী। কিন্তু ইংরেজীর কাঠাম তাকে যেন বাধ্য করেছে দুটি বাঁধা পাড়ের মধ্যে রয়ে চলতে, একটি পরিচ্ছিন্ন খাত, পরিষ্কার ধারা অনুসরণ করে। ইংরেজীর মধ্যে পাই একটা সুস্পষ্ট

দৃঢ়-রেখান্বিত গঠন, একটা নিয়মানুগ পারম্পর্য ও অঙ্গসাম্য, একটা সুষীম রূপবন্ধ। আমাদের প্রাচীন আলঙ্কারিকদের ভাষায় বলতে পারি যে রবীন্দ্রনাথের বাংলা কাব্যশ্রী হল প্রগল্‌ভা নায়িকা, আর তাঁর ইংরেজী কাব্যশ্রী হল ধীরা নায়িকা। আচ্ছা, শুনুন আর একবার—

রূপসাগরে ডুব দিয়েছি
অরূপরতন আশা করি,
ঘাটে ঘাটে ঘুরব না আর
ভাসিয়ে আমার জীর্ণ তরী।
সময় যেন হয় রে এবার
ঢেউ খাওয়া সব চুকিয়ে দেবার,
সুধায় এবার তলিয়ে গিয়ে
অমর হয়ে র'ব মরি।

এর ইংরেজী রূপান্তর রসান্তর—

I dive down into the depth of the ocean of forms, hoping to gain the perfect pearl of the formless.

No more sailing from harbour to harbour with this my weatherbeaten boat. The days are long passed when my sport was to be tossed on waves.

And now I am eager to die into the deathless.

একটিতে tumult of the soul -এর বেশ রয়েছে বই-কি, আর একটিতে স্থিতধীর শান্তি, বুদ্ধির স্থৈর্য নেমে এসেছে।

২

প্রশ্ন রয়ে গেল ইংরেজী রবীন্দ্রনাথের, রবীন্দ্রনাথের নিজের দিক থেকে ছাড়া, ইংরেজী সাহিত্য, অর্থাৎ কাব্য হিসাবে কি সার্থকতা, কি মূল্য? বাংলায় তিনি একজন দিক্‌পাল স্রষ্টা—ইংরেজীতে সে পরিমাণ মর্যাদা ও মহত্ত্ব যদি নাই থাকে— তবুও সত্যকার অবদান তাঁর সেখানেও নাই কি?

বিদেশী ব'লে, আপনার মাতৃভাষার রাজ্য নয় ব'লে, কেউ যে সরাসরি কাব্যজগৎ থেকে বহিষ্কৃত প্রত্যাখ্যাত হবেনই তা নিয়ম নয়। আমরা জানি বিদেশীর হাতে সব ভাষাই অলংকৃত হয়েছে বিশেষ ভাবে। ইংরেজীতে Joseph Conrad এবং George Santayana সুপ্রসিদ্ধ। আধুনিক ফরাসীতে Jules Supervielle (স্পেনীয় ভাষা-ভাষী দক্ষিণ আমেরিকাবাসী হলেও) সুপ্রতিষ্ঠিত কবি। এ কথা সত্য, অবশ্য, এঁরা সকলেই নিজের মাতৃভাষা প্রায় পরিত্যাগ করে বিদেশী ভাষা আয়ত্ত ও আত্মগত করে নিয়েছেন মাতৃভাষার মতন করেই। এঁদের সৃষ্টি তাঁদের ঐ এক অর্জিত ভাষার সহায়েই।

একাধিক ভাষায়—সাধারণ সাহিত্যরচনার কথা বলছি না—কাব্যরচনা, সুষ্ঠু কাব্যরচনা এবং সমান মূল্যের রচনা কেউ করতে পারেন কি না— এ একটা জিজ্ঞাস্য এবং তাতে মতভেদ রয়েছে। অন্তরের মর্মের ভাষা একই, একটি মাত্র ভাষাতেই নাকি অন্তরাত্মার প্রকাশ সম্ভব। ইউরোপে এক যুগে যখন লাতিন ভাষার সর্বব্যাপী প্রাধান্য ছিল তখন স্থানীয় কবিরা অনেকে স্থানীয় ভাষা ছাড়াও

লাতিনে সুকুমার সাহিত্য রচনা করতেন— মিলতনের লাতিন কবিতা বিশেষভাবে প্রশংসা অর্জন করেছে। ভারতবর্ষে আঞ্চলিক কবিরা সংস্কৃতেও কাব্য রচনা করেছেন—যথা, আমাদের বিদ্যাপতি ঠাকুর। উভয়ত্র সুন্দর সুষ্ঠু রচনা হয়েছে— কিন্তু সমান পদবীর হয়েছে কি না সন্দেহ।

তবে আধুনিক জগতে একটা অভিনব পরিবেশ গড়ে উঠছে। বিভিন্ন দেশ, বিভিন্ন জাতি, বিভিন্ন ভাষা পরস্পরের এত নিকটে এসে গিয়েছে, পরস্পরের সঙ্গে এমন ঘনিষ্ঠ আদান-প্রদান করে চলেছে যে আজকাল মানুষ ( শিক্ষিত মানুষ ত বটেই ) বহুভাষাভাষী ( polyglot ) হয়ে উঠছে। তিন চারটি ভাষা না জানা থাকলে আজকাল প্রায় কাজই চলে না। এরকম পরিস্থিতি যদি উত্তরোত্তর বেড়ে চলে তবে কবি সাহিত্যিকরাও কেন দুটি কি তিনটি ভাষাতেই সমান পারদর্শী হবেন না, তা জোর করে কেউ বলতে পারে না। মধুসূদন যে ( ইংরেজী ও বাংলা ) উভয় ভারতীর অর্চনা করে গিয়েছেন, হয়ত তিনি ভবিষ্যতের একটা অধিকতর সাধারণ ধর্মের প্রতিনিধি হিসাবেই এসেছিলেন।

সে যা হোক, রবীন্দ্রনাথের ক্ষেত্রে তাঁর ইংরেজী-সৃষ্টি বৃহৎ বা মহৎ না হোক, তা যে একটা বিশিষ্ট গুণের তাতে সন্দেহ নাই। ইংরাজের কাব্যচেতনায়, কবিচিত্তে তিনি একটা নূতন অনুভব, নূতন রীতি এনে দিয়েছেন— এর কল্যাণে ইংরেজী যে লাভবান হয়েছে, সমৃদ্ধই হয়েছে তা স্বীকার করতে হবেই।

# কবি পরিণতি

কবির আরম্ভ যেমন কৌতূহলের জিনিষ, কবির পরিণামও তেমনি কৌতূহলের—পরিণামই হয়ত বেশী চিত্তাকর্ষক ও শিক্ষাপ্রদ। আরম্ভের আশা ভরসা, গুণধর্ম পরিণামে কি রকমে সমর্থিত উপচিত পরিপূরিত হয়েছে, কিম্বা পরিবর্তিত এমন কি পর্যুদস্ত হয়েছে, সে ইতিহাসের রহস্য জিজ্ঞাসুচিত্ত আবিষ্কার করতে চেষ্টা করেছেন—এ বিষয়ে আমরাও আজ কিছু দেখতে প্রয়াস করব।

শেক্সপীয়রের দিয়েই আরম্ভ করি—তাঁর উদাহরণ যেন সকল কবিপ্রাণের প্রতিকৃতি, তিনি যেন কবিকুলেরই প্রতিভূ। যাঁর আরম্ভ *Venus and Adonis* আর *The Rape of Lucrece* দিয়ে, তাঁর পরিণতি *Winter's Tale, Tempest*এ গিয়ে। শেক্সপীয়রকে যদি নমুনা হিসাবে গ্রহণ করি তবে কবির জীবনকে, হয়ত মানবজীবন মাত্রকেই, মোটের উপর তিনটি পর্যায়ে ভাগ করতে পারি। প্রথমে জোয়ারের আরম্ভ—যৌবনের ক্রমোদ্ভিন্ন উল্লাস, উৎসাহ উদ্দীপনা, প্রচুর হাসি-কান্না; তার পর জোয়ারের শেষে, মধ্য বয়সে, প্রৌঢ়ত্বের সূচনায় একটা প্রতিক্রিয়া, জীবনের সঙ্গে গাঢ়তর ও রূঢ়তর পরিচয়ের ফলে একটা বিপর্যয়ের ব্যর্থতার, বিষাদের কারুণ্যের অনুভূতি—শেক্সপীয়রের দ্বিতীয় যুগ, যাকে বলা হয় তাঁর আঁধারের, মহা ট্রাজেডির যুগ, তার পর শেষে ঝড়ের অন্তে একটা শান্তি ও সামঞ্জস্য, প্রসন্নতা

ও ক্ষমার পরিবেশ। প্রথম যুগে যৌবনবাগে রঙিন শেক্সপীয়র এই যেমন বলেছেন—

If music be the food of love, play on.
Give me excess of it, that, surfeiting,
The appetite may sicken and so die.
That strain again! It had a dying fall;
O, it come o'er my ear like the sweet sound
That breathes upon a bank of violets, ..

—*Twelfth Night* I I

দ্বিতীয় যুগের ঘন-ঘোর গুরু গাঢ় রুদ্রতার সঙ্কটের, সংগ্রামের লীলা—

Howl, howl, howl, howl! O, you are men of stones!
Had I your tongues and eyes, I'd use them so
That heaven's vault should crack...

-*King Lear* V. 3.

পরিশেষে একটা উপশমের, প্রশান্তির, প্রসন্নতার, প্রপত্তির, ক্ষমা ও প্রান্তির আবহাওয়া—

But this rough magic
I here abjure, and when I have requir'd
Some heavenly music—which even now I do—
To work mine end upon their senses that
This airy charm is for, I'll break my staff,
Bury it certain fathoms in the earth,
And deeper than did ever plummet sound
I'll drown my book.

—*Tempest* V...I

আব একজন কবিব কথা বলি—William Blake-এর দৃষ্টান্ত লক্ষণীয়। তবে ব্লেক দেখিয়েছেন দুটি পর্যায়ের দুটি জীবনের অবস্থান্তর বা বৈসাদৃশ্য। প্রথম জীবনে হল—যাকে তিনি বলেছেন Songs of Innocence—তাঁব কবিচিত্ত প্রস্ফুবিত হয়েছে সবলতাব শুচিতার অনভিজ্ঞতার মধুছন্দে—এ যেন শৈশবেব স্বচ্ছ স্বপ্নালু কল্পনা। কিন্তু বয়সের সঙ্গে ভোবের স্নিগ্ধতা পেলবতা শুভ্রতা মিশে যায—আসে ক্রমে পরিণত বয়সের খরবৌদ্র, হয স্বপ্নভঙ্গ, আসে কঠোব বাস্তবের, ঘাত-প্রতিঘাতের, কর্কশের, অসুন্দরের সঙ্গে পরিচয়। আদি মানব-মানবী নন্দনে যেমন ছিলেন জ্ঞানবৃক্ষের ফল আস্বাদনের পূর্বে, আর যেমন হয়েছিলেন সেই ফল আস্বাদনের পরে। এই দ্বিতীয় পর্বের আত্মপ্রকাশকে কবি নাম দিয়েছেন Songs of Experience। শুনুন একটা Song of Innocence—

The moon like a flower
In heaven's high bower,
With silent delight
Sits and Smiles on the night.

কিম্বা এই আর একটি—

When the voices of children are heard on the green,
And laughing is heard on the hill,
My heart is at rest within my breast
And everything else is still.

এবার শুনুন বিপরীত বা বিস্বাদী বাগ, একটা Song of Experince, সেই পরিচিত বিখ্যাত—

Tiger! Tiger! burning bright
In the forest of the night,
What immortal hand or eye
Dare frame thy symmetry?

অথবা—

The Rhine was red with human blood,
The Danube rolled a purple tide,
On the Euphrates Satan stood
And over Asia stretched his pride.

কিন্তু দ্বিতীয় ব্লেক প্রথম ব্লেকের বিপরীত নয়, পরিণত পরিপক্ক রূপ মাত্র, তারুণ্যের আতিশয্য, প্রৌঢ়তার দ্বন্দ্ব ও রুক্ষতার মধ্যেই অনুস্যূত হয়ে চলেছে—

I know thee, I have found thee, and I will
not let thee go;
Thou art the image of God who dwells in
darkness of Africa,
And thou art fall'n to give me life in regions
of dark death,

কিন্তু বৈপরীত্য, একটা বিরুদ্ধতাই, দেখা দিয়েছে আধুনিক আইরিশ কবি ইয়েট্স্-এর মধ্যে।

বিষয়টি খুবই আলোচিত হয়েছে, বলা হয়েছে পর্যন্ত যে প্রথম যুগের ইয়েট্স্ই আসল ইয়েট্স্, শেষের ইয়েট্স্ ইয়েট্সের প্রেতমূর্তি। হয়ত এটি অত্যুক্তি। কিন্তু বৈসাদৃশ্য ও বৈপরীত্য যে বিশেষ প্রকট, তাতে সন্দেহ নাই। স্বপ্নের কল্পরাজ্যের আন্তর অনুভবের সূক্ষ্মদর্শী দিব্যদর্শী কবি, মধুচ্ছন্দ, মধুবাক তাঁর—

In all poor foolish things that live a day
Eternal Beauty wandering on her way.

কিম্বা—

The wrong of unshapely things is a wrong too great to be told
A hunger to build them anew, and sit on a green knoll apart,
With the earth and the sky and the water remade, like a casket of gold
For my dream of Your image, that blossoms, a rose in the deeps of my heart.

এই যে কল্পলোক, নন্দনকানন, আন্তর চেতনায় নিভৃত চিত্তের স্বর্গরাজ্য, কবির ভাষায় তাই হ'ল Innisfree, The Isle of Innisfree—কিন্তু প্রৌঢ়ত্বের পরে, প্রায় বার্ধক্যের কি একটা বিপর্যয় ঘটে গেল তাঁর চেতনায়—একটা ঝড় এসে, কোন রূঢ় হস্ত এসে সে সব উড়িয়ে নিল, মুছে দিল। কবি হয়ে উঠলেন মাটির মানুষ, বাস্তবের অধিবাসী। তাঁর কণ্ঠ থেকে কি একটা যাদু উবে গেল, কবি নয় তিনি হয়ে পড়লেন বক্তা শুধু। এখন তাঁর বলতে লজ্জা হল না—

You think it horrible that lust and rage
Should dance attention upon my old age;
They were not such a plague when I was young,
What else have I to spur me into song?

সত্যই ত Songs of Innocence আর তাঁর কণ্ঠে নাই, কিন্তু

এসেছে সেখানে Songs of Experience এবং যতটা অকবির ভঙ্গিতে সাদা সহজ গলায় বলতে চেয়েছেন ততটা অকবি বা কর্কশ-কণ্ঠ তিনি হতে পারেন নি। এখনও তিনি সত্যকে সুন্দরকে চান, কিন্তু কল্পনাব মানস জল্পনার ফুলঝুকিময়, চান সত্য—হোক না তা রূঢ়তর সত্য, সুন্দরকেই চান—হোক না তা নিবাভরণ পেশীস্নায়ুর দৃঢ় অবস্থান—বলছেন ত—

Grant me an old man's frenzy,
Myself must I remake
Till I am Timon and Lear.
 Or that William Blake
 Who beat upon the wall
 Till truth obeyed his call...

তিনি এখন চান An old man's eagle mind, তাঁর দেশের নাম এখন আর Innisfree নয়, তা হ'ল Byzantium—ফলতঃ আমি মনে কবি যতই বৈসাদৃশ্য ও বৈপরীত্য থাক ইয়েট্‌সের এই দুটি পর্যায়ে, একটি আর একটির খণ্ডন নয়; পরিপূরক—একই জিনিষের দুটি পীঠ, অথবা সুমেরু-কুমেরু।

আর একজন কবি, কিন্তু সত্য সত্যই কবি-প্রেরণা কবি-চিত্তই হারিয়েছেন তাঁর উত্তর জীবনে। আমরা জানি মহাকবি ওয়ার্ডস্‌-ওয়ার্থ্ শেষ বয়সে লিখে গিয়েছেন পদ্যাকারে গদ্য—কাব্য নয়, কথামালা। কবি-চিত্তের এই ক্রম-অবনতি বা অস্তগমন তাঁর শেষ পৈঠায় চরমে পৌঁচেছিল একজন ফরাসী কবির মধ্যে—আর্থার র‍্যাঁবো (Arthur Rimbaud), অল্প বয়সেই তাঁর মৃত্যু হয় (মাত্র

৩৭ বৎসর, যদিও কীট্‌স আরো অল্প বয়সে মারা যান—তবে কীট্‌সের কবিপ্রতিভা শেষ পর্যন্ত অটুট ছিল)। কিন্তু তাঁর কাব্য-জীবন শেষ হয় কুড়ি বৎসর বয়সেই, তার পরে সরস্বতীর সেবা আর করেন নাই—যাপন করেছেন ভবঘুরের দীনহীন জীবন। সে যা হোক, আমাদের বিষয় হ'ল কবির কাব্য-পরিণতির কথা, কাব্য-বহির্ভূত জীবনের কথা নয়।

প্রশ্নটি এখন আমরা আমাদের রবীন্দ্রনাথের সম্বন্ধে তুলতে চাই। পূর্ব-রবীন্দ্রনাথ আর উত্তর-রবীন্দ্রনাথ বলে কিছু আছে কি? থাকলে কি ধরণের পার্থক্য তা? প্রথমত একটা জিনিষ দেখান হয়ে থাকে—ভাষার দিক দিয়ে। উত্তর-রবীন্দ্রনাথের ভাষা হয়েছে যথাসম্ভব সহজ, সরল, নিরলঙ্কার, সাজসজ্জাহীন—যথাসম্ভব মুখের ভাষা, সকলের ভাষা—পণ্ডিতের আলঙ্কারিকের পোশাকী ভাষা নয়, তা হ'ল দৈনন্দিনের আটপৌরে চলন-বলন। ভাবের দিক দিয়েও বলা হয়েছে পূর্ব-রবীন্দ্রনাথ হলেন যৌবনরসোচ্ছল, পার্থিব সৌন্দর্যের ঐশ্বর্যের পূজারী, মাটির সন্তান—তিনি মাটির রসে মশগুল—স্বর্গে, ওপারে তিনি দৃষ্টি দিয়েছেন, কিন্তু তাতে জের টেনেছেন এই মাটির চোখেরই রঙরাগ। উত্তর-রবীন্দ্রনাথ ছড়িয়েছেন একটা ত্যাগের তপস্যার কঠিন-কঠোর না হলেও, একটা আত্মস্থ স্থৈর্যের সমাহিতির, বিরতির আবহাওয়া।

রবীন্দ্রনাথের দুই পর্বে একটা বিভিন্নতা থাকলেও বৈপরীত্য কিন্তু কিছু নাই। এখানে উত্তরপদ পূর্বপদের সহজ স্বাভাবিক ক্রমিক পরিণতি মাত্র। রবীন্দ্রনাথ হলেন মুখ্যত মূলত মিলনের, সমন্বয়ের, সামঞ্জস্যের কবি। তাঁর চিত্ত, তাঁর অনুভব, তাঁর দৃষ্টি

সকল রকম দ্বন্দ্ব বা বৈসাদৃশ্যের মধ্যেই মিলনের সূত্র আবিষ্কার করে চলেছে। আশাভঙ্গের, নৈরাশ্যের, আত্মপ্রতিবাদের বা প্রত্যাখ্যানের বা বিমুখতার পর্ব এসে জীবনের ধারাবাহিকতায় ব্যাঘাত ঘটায় নাই। জীবনের মধ্যে এলেন তিনি; জীবনকে গ্রহণ করলেন সর্বাঙ্গ দিয়ে সর্বান্তঃকরণে, তার গুণগান গৌরবকীর্তন করলেন, তবে তার নিভৃত অলক্ষ্য উৎসের সঙ্গে সংযুক্ত রেখেই, সর্বদা সেই ও-পারের অপারের ভাবনাকেও ইহের এসবের মধ্যে অন্তঃসারী ফল্গুধারা হিসাবে নিহিত রেখে। তবে কালের ক্রম-পরিণাম-ধারায় এই অন্তঃপ্রবাহের স্বরই প্রকট হয়ে সুস্পষ্ট হয়ে উঠল, কিন্তু পুরাতন পূর্বতনকে প্রত্যাখ্যান করে নয়। জীবনের অন্তে পৌঁছলেন যখন সহজ স্বাভাবিক গতিচ্ছন্দে, যেসব বন্ধুদের সঙ্গে পরিচিত হয়েছিলেন, সাগ্রহে পরিচয় দিয়েছিলেন, তাদের থেকে সবে চলে যাবার পালা এল, তখন দুঃখ, ক্ষোভ বা অনুযোগ বা বিরোধী ভাব কিছু নাই। পরিবর্তন যদি হয়ে থাকে তবে হয়েছে কতকটা এই ধরণের—আদি জীবনে যে তারটা ছিল সরু, শেষ জীবনে তা মোটা হয়েছে—আর যে তার ছিল মোটা, তা শেষে হয়েছে সরু—মুখ্য যা ছিল তা হয়েছে গৌণ, গৌণ যা ছিল তা হয়েছে মুখ্য। বয়সের ফলে কণ্ঠে পরিবর্তন এসেছে, কিন্তু স্বর বদলালেও সুর বেশী কিছু বদলায় নাই। পরিবর্তন হ'ল পরিণতি ও পরিপক্বতা। যা ছিল উজ্জ্বল তা হয়েছে গাঢ়, যা ছিল ভাবাবেশ তা হয়েছে পরিচ্ছন্ন দৃষ্টি, যা ছিল অভিরূপভূয়িষ্ঠ তা হয়েছে নিত্যনৈমিত্তিক—ভরা ভাদরের পরে এ যেন, কালিদাসীয় উপমায়, তনুগাত্রযষ্টি শারদশ্রী। কবিচিত্তের এই ক্রমধারা অনুসরণ করি প্রথম পর্বে, প্রভাত সঙ্গীতে—

আমি ঢালিব করুণাধারা,
আমি ভাঙিব পাষাণকারা,
আমি জগৎ প্লাবিয়া বেড়াব গাহিয়া
আকুল পাগলপারা।
কেশ এলাইয়া, ফুল কুড়াইয়া,
রামধনু-আঁকা পাখা উড়াইয়া,
রবির কিরণে হাসি ছড়াইয়া
দিব যে পরান ঢালি।
শিখর হইতে শিখরে ছুটিব,
ভূধর হইতে ভূধরে লুটিব,
হেসে খল খল, গেয়ে কল কল,
তালে তালে দিব তালি।
এত কথা আছে, এত গান আছে, এত প্রাণ আছে মোর,
এত সুখ আছে, এত সাধ আছে—প্রাণ হয়ে আছে ভোর।
—নির্ঝরের স্বপ্নভঙ্গ

তার পর দ্বিতীয় পর্ব, ভাবোচ্ছ্বাস যখন গাঢ় হয়েছে, তারল্যের পরিবর্তে এসেছে নিবিড়তা, কণ্ঠে উদাত্ত গাম্ভীর্য, ভাবে গভীরতা—

স্বর্গের উদয়াচলে মূর্তিমতী তুমি হে উষসী,
হে ভুবনমোহিনী উর্বশী!
জগতের অশ্রুধারে ধৌত তব তনুর তনিমা,
ত্রিলোকের হৃদিরক্তে আঁকা তব চরণ-শোণিমা—

মুক্তবেণী বিবসনে, বিকশিত বিশ্ববাসনার
অরবিন্দ-মাঝখানে পাদপদ্ম রেখেছ তোমার
অতি লঘুভার।

—উর্বশী

তৃতীয় পর্ব, যাকে বলা যায় কবিচিত্তের পরিপূর্ণতা, পূর্ণাঙ্গতা, রবি-পরিক্রমার মধ্যাহ্ন-স্থিতি যেন—স্থিতির সঙ্গে গতির, গাঢ়তার সঙ্গে নমনীয়তার, দৃষ্টির সঙ্গে অনুভূতির সাযুজ্য মিলন হয়েছে—কেন্দ্রমুখী ও কেন্দ্রবিমুখী প্রেরণা সাম্য লাভ করেছে—

হে হংসবলাকা
আজ রাত্রে মোর কাছে খুলে দিলে স্তব্ধতার ঢাকা।
শুনিতেছি আমি এই নৈঃশব্দ্যের তলে
শূন্যে জলে স্থলে
অমনি পাখার শব্দ উদ্দাম চঞ্চল।
তৃণদল
মাটির আকাশ-পরে ঝাপটিছে ডানা,
মাটির আঁধার-নীচে, কে জানে ঠিকানা…

—বলাকা

অথবা,

খোল খোল হে আকাশ, স্তব্ধ তব নীল যবনিকা—
খুঁজে নিতে দাও সেই আনন্দের হারানো কণিকা।
কবে সে যে এসেছিল আমার হৃদয়ে যুগান্তরে
গোধূলি বেলার পান্থ জনশূন্য এ মোর প্রান্তরে

লয়ে তার ভীরু দীপশিখা,
দিগন্তের কোন্ পারে চলে গেল আমার ক্ষণিকা॥…

—পূরবী

তার পর চতুর্থ পর্বে—সব শেষের গান—কণ্ঠ প্রশান্ত পরিচ্ছন্ন অনুদাত্ত কোমল হয়ে চলেছে পরম নিবৃত্তির মধ্যে মিলিয়ে যাবার পথে যেন—পরম নিবৃত্তি কিন্তু যার মধ্যে, আমি ইতিপূর্বে বলেছি যেমন, সকল বৃত্তিই আশ্রয় নিয়েছে, সংহত সংবৃত হয়ে, স্বরূপের সার্থকতার মধ্যে—

পথরেখা লীন হল অস্তগিরিশিখর-আড়ালে,
স্তব্ধ আমি দিনান্তের পান্থশালা দ্বারে,
দূরে দীপ্তি দেয় ক্ষণে ক্ষণে…
শেষ তীর্থ-মন্দিরের চূড়া!
সেথা সিংহদ্বারে বাজে দিন-অবসানের রাগিণী
যার মূর্ছনায় মেশা এ-জন্মের যা-কিছু সুন্দর,
স্পর্শ যা করেছে প্রাণ দীর্ঘ যাত্রাপথে
পূর্ণতার ইঙ্গিত জানায়ে।
বাজে মনে—নহে দূর, নহে বহুদূর।

কবি-পরিণামের আর এক ধারা আছে—সেটি এখানে উল্লেখ করতে পারি মাত্র। কবিত্বের ক্রমগতি যেখানে অর্ধ-অবগমন বা অস্ত-গমন নয়, নিম্নাভিমুখী গতি নয়, সমতলবর্তী গতিও নয়—যা হল ঊর্ধ্বায়ন অর্থাৎ কবি আর শুধু কবি নন, হয়ে উঠেছেন ঋষি, মানুষী বাক্ ছাড়িয়ে কণ্ঠে উচ্চারণ করেছেন দৈবী বাক্—কারণ তাঁর

চেতনা ও চিত্ত হয়ে উঠেছে অনুরূপ—উদাহরণ শ্রীঅরবিন্দ। মানুষী কবিকণ্ঠ শ্রীঅরবিন্দের মধ্যে আদিপর্বে বলেছে—

Are we more than Summer flowers ?
Shall a longer date be ours ;
Rose and Spring-time, Youth and we
By the everlasting Sea ?

এ সার্বজনিক সমস্যার উত্তর দিব্য কবিকণ্ঠ—

In the ending of time, in the sinking of space
What shall survive ?
Hearts once alive,
Beauty and charm of a face ?
Nay, these shall be safe in the breast of the One
Man defied
World-Spirits wide
Nothing ends; all but began

প্রথম যৌবনের ভাবন ও ভাষণ প্রতিফলিত এই যে কথায় তিনি শেষ করলেন তাঁর 'উর্বশী'—

...So pressing back
The longed-for sacred face, lingering he kissed.
Then love in his sweet heavens was satisfied.
But far below through silent mighty space
The green and strenuous earth abandoned rolled

উর্বশী-পুরূরবার মিলন হ'ল, প্রেমের সার্থকতা হ'ল—কিন্তু এই মর পৃথিবীতে নয়, আর এক ঊর্ধ্বতর লোকে—বেচারী পৃথিবী পড়ে রইল যে তিমিরে সে তিমিরে। একটা নিবিড় মানুষী কারুণ্য,

পার্থিব সাধ আশা আকাঙ্ক্ষা যে অর্ধস্ফুট দীর্ঘশ্বাসের ভিতর দিয়ে ফেটে পড়ছে। কিন্তু মানুষী কামনার দীর্ঘরজনী শেষ হবে, শেষ হ'ল একদিন—পৃথিবী আর অসহায়ভাবে পরিত্যক্ত রইল না। 'সাবিত্রী'র ঋষি-কবি দিব্যবার্তা আনলেন, বার্তা শুধু নয়, দিব্য-সিদ্ধি এনে ধরলেন মানুষের পৃথিবীর কাছে, 'সাবিত্রী'র আরম্ভে এই অমর বাণী দিয়ে—

It was the hour before the gods awake...

সময় হয়েছে, দেবতারা জাগছে—ঊর্ধ্বলোক থেকে, তাদের নিজেদের স্বর্গ থেকে দেবতারা নেমে আসছে এই ভূতলে মানুষী রূপ ধারণ করে, এই মর্ত্যলোকের মানুষও ঊর্ধ্বের চেতনায় পূর্ণ হয়ে দেবতার রূপ ধারণ করেছে—নবসৃষ্টির এই ত নব জাতি—রূপান্তরিত প্রকৃতি এসেছে যাদের কল্যাণে—

The Sun-eyed children of a marvellous dawn.
The great creators with wide brows of calm,
The massive barrier-breakers of the world

...

The architects of immortality

Their tread one day shall change the
suffering earth
And justify the light on Nature's face.

# রবীন্দ্রনাথের উত্তরপক্ষ

রবীন্দ্র-চেতনা অর্থাৎ রবীন্দ্রনাথ যে চেতনা বা মনোভাবের প্রতীক বা বিগ্রহ ছিলেন তা বিরোধেরও উদ্রেক করেছিল যথেষ্ট। এ স্বাভাবিক। যাঁরা স্রষ্টা বা বিভূতি, যাঁরাই একটা শক্তিমান বৈশিষ্ট্য নিয়ে পৃথিবীতে এসেছেন, চিরকাল তাঁরা তাঁদের শক্তির পরিমাণেই আবার প্রতিবাদ জাগিয়ে দিয়েছেন। বুদ্ধ থেকে রামকৃষ্ণ-বিবেকানন্দ এবং রবীন্দ্রনাথ অবধি সকলেরই এ দুর্যোগ ভোগ করতে হয়েছে। এ বুঝি নিউটনীয় দ্বিতীয় প্রতিজ্ঞার উদাহরণ!

অবশ্য প্রতিপক্ষের প্রয়োজন আছে, বিশেষ প্রয়োজনই আছে, প্রকৃতির ব্যবস্থায় ও মানুষের অবস্থায়। প্রতিপক্ষই বৈশিষ্ট্যকে তার সীমা এঁকে আরো প্রস্ফুট করে ধরে। কোন কোন দার্শনিকেরা যেমন বলেন অনাত্ম দিয়েই আত্মার সম্যক পরিচয় ও প্রমাণ। আমি যা নই তা-ই ফুটিয়ে ফলিয়ে জোরালো করে ধরে আমি যা। রবীন্দ্রনাথের প্রতিবাদ করে যে কয়েকটি ধারা দেখা দিয়েছিল তা থেকেই স্পষ্টতর বোঝা যাবে রবীন্দ্রনাথের কয়েকটি বৈশিষ্ট্য।

আদিযুগে একটা প্রতিপক্ষ দাঁড় করিয়েছিলেন দ্বিজেন্দ্রলাল, কালীপ্রসন্ন কাব্যবিশারদ প্রমুখ এক গোষ্ঠী। বিরোধের বাহ্যরূপ ছিল অর্থের অস্পষ্টতা এবং ভাবের বিলাস এই দুয়ের বিরুদ্ধে আপত্তি। প্রথমতঃ অর্থের অস্পষ্টতা—এই যেমন 'সোনার তরী'—এ হল mystic, mystifying, অর্থশূন্য, কথার ঝুরি মাত্র। বাঙালী কবির

বৈশিষ্ট্য (পূর্বতন সকল যুগেরই বৈশিষ্ট্য হয়ত) হল সুস্পষ্টতা, বাক্যের অর্থের অসংদিগ্ধতা, বুদ্ধিগ্রাহ্যতা—বিদ্যাপতি চণ্ডীদাস থেকে ভারতচন্দ্র ঈশ্বরগুপ্ত দীনবন্ধু দাশরথি অবধি সর্বত্র প্রসাদগুণ একান্ত-স্বচ্ছতাই আমাদের কবিদের মুখ্য গুণ। রবীন্দ্রনাথ আনলেন আর এক জিনিষ, চিন্তাজগতে কুয়াসা। বাংলার কাব্যে এরকম অস্পষ্টতা যে নেই তা নয়, রয়েছে—বৌদ্ধ দোঁহায়, চণ্ডীদাসের রাগাত্মিকা পদে বা বাউল প্রভৃতি আধ্যাত্মিক সাধকদের গীতে। রয়েছে একটা অবোধ্যতা বা অস্বচ্ছতা, সেটি প্রহেলী হতে পারে কিন্তু কুহেলী নয়—অর্থাৎ সেখানে হল পারিভাষিকের কথা, সেখানে রয়েছে রূপকের দ্ব্যর্থতা—যেমন বৈদিক ঋষিদের বাক্য, তাতে সংশয়ের ধোঁয়া নাই, স্পষ্ট অর্থের উপর একটা আবরণ মাত্র আছে, ইচ্ছা করে তা দেওয়া হয়েছে, সে-আবরণ সরালেই, পারিভাষিকের অর্থ আয়ত্ত করলেই, সব পরিষ্কার পরিচ্ছন্নরূপে উদ্ভাসিত হয়। কিন্তু রবীন্দ্রনাথের চিন্তার মধ্যেই রয়েছে একটা যেন শৈথিল্য, গঠনের মধ্যে দৃঢ়তার অভাব। এর হেতুই হয়ত দ্বিতীয় বিশেষত্ব—ভাবের বিলাস। ভাবের বিলাস অর্থ কেবল ভাবের উচ্ছ্বাস নয়, ভাবের আবিলতা। ভাবে শুধু বিশৃঙ্খলা নয়, আছে মালিন্য। দ্বিজেন্দ্রলাল এই জিনিষটির উপর বিশেষ বীতশ্রদ্ধ হয়েছিলেন। রবীন্দ্রনাথে প্রেম, বৈষ্ণবী প্রেমও মানুষী লালসায় জর্জরিত, পাশব ক্ষুধার প্রবেগে উত্তপ্ত। উত্তরকালে একজন কবি সমালোচক (মোহিতলাল মজুমদার) এই ধারায় আলোচনা করে রবীন্দ্রনাথের 'উর্বশী'র শবচ্ছেদ করে দেখিয়েছিলেন যে উর্বশী স্বর্গের অপ্সরা বা আমাদের আন্তর জীবনের কোন আদর্শ নয়, তা হল ইউরোপীয় ভিনস দেবীর ভারতীয় নটীর ছদ্মবেশ। ফলতঃ এই

কথাটি বলা হয়েছিল যে, সমস্ত 'রবীন্দ্রিয়ানা'-ই হল বিদেশী বিলাতী রোমান্টিক ভাববিলাসিতার বিকৃত প্রতিবিম্ব। কিন্তু রবীন্দ্রনাথের যুগেও হেঁয়ালিমুক্ত সুস্পষ্ট চেতনার কবি যে দেখা দেন নি তা নয়—উদাহরণ হেমচন্দ্র, নবীনচন্দ্র।

অনুভবের অনুভূতির এই অস্পষ্টতা বা সন্দিগ্ধতা দোষ আর এক দিক দিয়ে গুরুতর প্রত্যবায় হিসাবেই দেখিয়েছেন আর এক প্রতিপক্ষ—বিপিনচন্দ্র পাল বিশদভাবে, খুব স্পষ্ট করে ধরে দিয়েছেন। আমার মনে হয় এই মনীষীই সর্বপ্রথম 'বস্তুতন্ত্র' কথাটি সাধারণ সাহিত্যে চলিত করেছেন। বিপিনচন্দ্র বলছেন রবীন্দ্রনাথে সত্যের—আধ্যাত্মিক সত্যেরও—সাক্ষাৎ উপলব্ধি নাই। ঋষিদের যে সিদ্ধি ব্যক্ত হয়েছিল তাঁদের এই মন্ত্রে—জ্যোক্ চ সূর্যং দৃশে, নির্নিমেষ দৃষ্টিতে সূর্যকে যেন আমরা দেখতে পারি—রবীন্দ্রনাথে সে কূটস্থ উপলব্ধি নাই; তাঁর আছে জিজ্ঞাসুর তটস্থ অনুভব। রবীন্দ্রনাথে সত্য বস্তু নয়, তা হল ভাব—সাক্ষাৎ দৃষ্টি নয়, তাঁর প্রেরণার উৎস কল্পনা, হৃদয়ানুভব—কায়া তিনি দেখেন নাই, তিনি দেখেছেন ছায়া। সাক্ষাৎদৃষ্টির এক কি দুই ধাপ নীচে রয়ে গিয়েছে তাঁর আবেশানুভব। তাই তাঁর সৃষ্টি সুস্পষ্ট সুষীম হয় নাই দিবালোকে জাগ্রত চেতনার দৃষ্টির মতো। রবীন্দ্রনাথে পাই সূর্যের খরদীপ্তি নয়, চন্দ্রের মধুর মৃদুল আলেপন এবং যত সুন্দরই হোক না তা হল borrowed majesty—গৌণ, 'পরস্মৈপদী' মহিমা। রবীন্দ্রনাথের আধ্যাত্মিক অনুভব উপলব্ধি সব মানস রচনা, বুদ্ধির কবিত্বময় ব্যাখ্যা—তা আর্ষবাক্ নয়।

ঋষির ধরণ যেমন তাঁতে নাই, ঋষির বস্তুও তাঁতে হ্রস্বতা লাভ

করেছে। বৈদিক ঋষিরা যে-জগৎ দেখেছিলেন, অধ্যাত্মজগতের বহুলবিচিত্রতাময় একটা বিশ্বসৃষ্টি, রবীন্দ্রনাথের ব্রাহ্মচেতনায় তা ক্ষীণ হয়ে এসেছে। আধুনিক বুদ্ধির হিরণ্ময় পাত্র বৈদিক বিশ্ব-দেবতাকে স্বীকার করতে পারে নাই, তাকে সংযত সংক্ষিপ্ত করে একমদ্বিতীয়মে আবদ্ধ করেছে। যে চেতনা পরম সত্যকে পিতা বলে অনায়াসে গ্রহণই করেছে তার মাতৃরূপ গ্রহণে ততটা তৎপর হয় নাই; আদি ঋষিদের দৃষ্টি ছিল সমন্বয়মুখী উভয়পদী—তাঁদের মন্ত্র দ্যৌর্মে পিতা মাতা পৃথিবীরিয়ং। উত্তরপক্ষেরা তাই এখানে বলেন, রবীন্দ্রধারা ভারতীয় সংস্কৃতির উৎসে পৌঁছিতে পারে নাই, বেদ নয়, তা আরম্ভ করেছে বেদান্ত বা উপনিষদ হতে এবং পরিপুষ্ট হয়েছে বৌদ্ধ ভাবে—সে-সিদ্ধান্ত অনেকখানি প্রভাবান্বিত আধুনিক ইউরোপীয় বৈজ্ঞানিক ও খৃষ্টীয় হাবেভাবে।

চিত্তরঞ্জন তাই একদিন ক্ষুব্ধচিত্তে উচ্চকণ্ঠে তাঁর প্রতিবাদ জানিয়ে-ছিলেন—তাঁর মতে সমস্ত রবীন্দ্রনাথই হল মূর্ত ফিরিঙ্গিয়ানা, পরাধীন ভারতের দাসসুলভ পরানুচিকীর্ষা। ম্লেচ্ছ শিক্ষাদীক্ষায় আমরা কতদূর ভ্রষ্ট তার পরিচয় রবীন্দ্রসাহিত্য—ভারতীয় খোলস আছে এখানে-ওখানে কিন্তু সেই খোলসের ভিতর দিয়ে ফেটে বের হয় বৈদেশিক বৈধর্মিক আকার-প্রকার। এই যেমন রবীন্দ্রনাথ বৈষ্ণব-ভাবের নানা চিত্র এঁকেছেন, হঠাৎ দেখলে মনে হবে খাঁটি জিনিষই এসব, কিন্তু যদি একটু তলিয়ে এবং নজর করে দেখা যায় তবে স্পষ্ট ধরা পড়বে তাদের নকল রূপ। চণ্ডীদাস বা বিদ্যাপতির আসল গৌড়ীয় রূপও নাই, রসও নাই।

এই গেল সব গোঁড়াদের, পুরাতনপন্থী বা স্থিতিশীলদের

অভিযোগ। কিন্তু মনে হয় সকলের চেয়ে বড় আঘাত রবীন্দ্রনাথ পেয়েছেন আধুনিকদের দিক থেকে—বলা হয়েছে মোটের উপর যে তিনি যথেষ্ট আধুনিক নন, তিনিও একজন সনাতনী। এক্ষেত্রে তাঁকে দু'দিক থেকে আক্রমণ করা হয়েছে, এক ভাবের যা বিষয়বস্তুর দিক হতে, আর-এক ভাষার, বা প্রকাশভঙ্গীর দিক হতে। বলা যেতে পারে 'কল্লোল'-গোষ্ঠীই আকার দিয়েছেন কণ্ঠ দিয়েছেন এই প্রতিবাদকে। এই প্রতিবাদকারীদের আর-এক নাম হল অতি-আধুনিক—তাঁদের হল জনগণের বার্তা ( vox populi )। নব-জাগ্রত গণদেবতার পূজারীরা বলে উঠলেন রবীন্দ্রনাথ হলেন 'পোশাকী' কবি, কিন্তু আমরা আজ চাই 'আটপৌরে' মানুষ। রবীন্দ্রনাথ বলেছেন অভিরূপভূয়িষ্ঠদের কথা অর্থাৎ বড়লোকদের পদস্থদের উচ্চশ্রেণীদেব কথা, তাদের মনোবৃত্তি তাদের আশা-আকাঙ্ক্ষা, প্রেরণা-আদর্শ, তাদের অবস্থা-ব্যবস্থা এবং তাদের মুখের ভাষা। শেক্সপীযব বা মিলতন, বাল্মীকি কি কালিদাস যে সমাজের, যে সামাজিক বৃত্তি বা ভঙ্গীব প্রতিনিধি তা বর্তমান জগতে অচল—আজ চাই চতুর্থ বর্ণের এমন কি পঞ্চম বর্ণের বাণী, সমাজের নিম্নতম স্তরে যারা, দীন দুঃস্থ অজ্ঞ সবহারাদেব বার্তা হবে সাহিত্যের উপজীব্য। এই অধিকাংশ মানবজাতির যে অমাজিত অসংস্কৃত রূঢ় অথচ স্বাভাবিক জীবন্ত ভাব ও ভাষা তাকে অপাংক্তেয় করে রাখা আর যায় না—তাদেরই দিতে হবে কৌলীন্য। আব বলা চলবে না—

মম যৌবননিকুঞ্জে গাহে পাখি
সখি জাগো সখি জাগো।

'মেলি রাগ-অলস আঁখি
সখি জাগো সখি জাগো—

এই বুর্জোয়া ঢঙ ও সঙ, এই বড়লোকী ভাবের ও ভাষার বিলাসিতা ছিঁড়ে খুলে দূরে ফেলে দিতে হবে, যথা বাসাংসি জীর্ণানি। আজকালকার কথা ও রীতি হল—

চোরা বাজারে দিনের পর দিন ঘুরি
সকালে কলতলায়
ক্লান্ত গণিকারা কোলাহল করে,
খিদিরপুর ডকে রাত্রে জাহাজের শব্দ শুনি
মাঝে মাঝে ক্লান্তভাবে কি যেন ভাবি—
হে প্রেমের দেবতা, ঘুম যে আসে না, সিগারেট টানি—

—সমর সেন

বলা বাহুল্য এসবই হল অন্যায় যুদ্ধ, বিকৃত দোষারোপ। মানুষকে বিচার করতে হবে, তার মর্যাদা নিরূপণ করতে হবে, সে কি তাই দিয়ে, সে কি নয় তা দিয়ে নয়। আমি কি করতে পারি নি, কি করি নি, তা দিয়ে আমার মূল্য স্থির হবে না, ওজন করা হবে না। আমি কি করেছি তাই হল আমার সত্যকার পরিমাপ। শেক্সপীয়র কোন্ জগৎ এনেছেন, মিলতন কোন্ লোক গড়েছেন, রবীন্দ্রনাথ কোন্ সৃষ্টিকে রূপ দিলেন, তাই দিয়ে এঁদের পরিচয় গ্রহণ করব—এঁরা কোন্ জগৎ কোন্ সৃষ্টি গড়েন নাই, তা হল অবান্তর। আর যাঁরা কিছু গড়েন, তা গড়েন নিজের মতন করে—অন্যের সৃষ্টি অন্যের সিদ্ধান্ত তাঁকে উপকরণ দিতে পারে তাঁর নিজস্ব ব্যবহারের

জন্যে, কিন্তু তিনি যে সেসব হুবহু স্বীকার করবেন গ্রহণ করবেন এমন কিছু বাধ্যবাধকতার বশীভূত তিনি নন। প্রত্যেকের সত্য, প্রত্যেকের দৃষ্টি, প্রত্যেকের অনুভূতি তার নিজস্ব ধরণে—অপরের সঙ্গে পার্থক্য বা সাদৃশ্য বা ঔদাসীন্য হল শিল্পীর পক্ষে রঙ যেমন, সেসব খেলিয়ে ধরে শিল্পীর হাতের গুণ। শুধু দেখতে হবে, মানুষটি নিজে যা তার সঙ্গে সঙ্গতি রেখে সে চলতে পারে কি না, যে-সত্যকে যে-উপলব্ধি অনুভূতিকে প্রকাশ করতে চেয়েছেন ব্যক্তিবিশেষে তা তিনি পেরেছেন কি না, নিজের সঙ্গে নিজে তিনি সত্যসন্ধ কি না।

আর-এক জনের সিদ্ধি ও শক্তি আমার মধ্যে হুবহু প্রতিফলিত প্রতিবিম্বিত হল কি না তা আমার পরিচয় নয়। স্বামী বিবেকানন্দের সম্বন্ধে গল্প আছে যে তাঁর উপর মাদ্রাজী গোঁড়া-পণ্ডিতেরা দোষারোপ করেছিল এই যে, শঙ্করাচার্য যা বলে গিয়েছেন তা তিনি বলছেন না, উত্তরে বিবেকানন্দ বলেছিলেন "শঙ্কর বলেন নাই-ই হয়ত, কিন্তু আমি বিবেকানন্দ, আমি বলছি।" সমস্ত কথাই হল, যিনি স্রষ্টা বা দ্রষ্টা হিসাবে গৃহীত তিনি প্রতিভার, বিভূতির বা অবতারকল্প পুরুষের অধিকার নিয়ে এসেছেন কি না—রামকৃষ্ণের ভাষায়, তকমা তাঁর মিলেছে কি না। সব কবিই, ঋষি বা সিদ্ধেরা পর্যন্ত, পূর্বতনদের নমস্কার জানিয়েছেন—তাঁদের বস্তু বা ভাব বা ভঙ্গী অনুকরণ অনুসরণ ও আত্মসাৎ করেছেন—এই আত্মসাৎ করাই সব রহস্য। আত্মসাৎ করা যায় আবার বিরোধিতার ভিতর দিয়েও। নিজের মধ্যে এমন দিব্য-জ্যোতি দিব্য-অগ্নি প্রজ্বলিত কি না যা সব রকম উপাদান গ্রহণ ক'রে, কোথাও দ্রবীভূত ক'রে, কোথাও ভস্মীভূত ক'রে তাদের সার নিজের সত্তার মধ্যে একীভূত ক'রে

নেয়, আপনারই বিগ্রহ ক'রে আবার রূপ দিয়ে বাহিরে প্রকাশ করে।

যে মানুষ অর্জন করেছে একটা নিজস্ব ব্যক্তিত্ব, যে অধিকার করেছে স্বভাব ও স্বধর্ম, তার সৃষ্টির মাপ তার নিজের মধ্যে। রবীন্দ্রনাথের চেতনা কি কি উপাদান সংগ্রহ করেছে পাশ্চাত্য শিক্ষাদীক্ষা হতে, আর কোন্ কোন্ উপাদান ভারতীয় সংস্কৃতি থেকে, দেশীয় কোন্ কোন্ ভাবধারা হতে তাঁর চ্যুতি ঘটেছে, আর কোন্ কোন্ ভাবধারার সঙ্গে তাঁর সুম্মিলন হয়েছে, এসব ঐতিহাসিক বিশ্লেষণের বিষয় হতে পারে। কিন্তু তা রবীন্দ্রনাথের সৃষ্টির দিক থেকে, মান-অপমানের নিন্দা-প্রশংসার বিষয় হতে পারে না। শেক্সপীয়র অনেক কিছু দেশজ বিধান, শিষ্টসম্মত রীতি ভেঙেচুরে দিয়েছিলেন, নেপোলিয়নও প্রাচীন নিয়মকানুনের উপর দিয়ে তাঁর দুর্বার রথচক্র চালিয়ে দিয়েছিলেন—রবীন্দ্রনাথও যদি অনুরূপ কিছু করে থাকেন তবে আমাদের অনুযোগ করবার কিছু নাই। বিপরীতপক্ষে তিনি যদি আবার যথেষ্ট মাত্রায় কালাপাহাড় না হয়ে থাকেন তাতেও দোষারোপ করবার অধিকার আমাদের নাই। বলেছি দেখতে হবে, তিনি নিজস্ব একটা অখণ্ড পরিণত জিনিষ দিয়েছেন কি না, এমন একটা রসময় সত্য বিশ্বের নিরপেক্ষ চিত্ত, যেখানে—

আনন্দে করিবে পান সুধা নিরবধি।

# রবীন্দ্রনাথে তুমি ও আমি

এক প্রান্তে

তুমি হে কেবল, প্রভু, তুমি হে কেবল

অন্য প্রান্তে

অয়মহম্ ভোঃ—

এক প্রান্তে তুমিই শুধু আছ, আমি নাই, আমি তোমাতে লয় পেয়েছি, অন্য প্রান্তে আমিই শুধু আছি, তুমি আমার মধ্যে লয় পেয়ে গিয়েছ। এই দুই প্রান্তের মাঝখানে তুমি ও আমি আছি নানা পরিমাণে ও নানা ঢঙে, সুতরাং নানা সম্বন্ধ স্থাপন ক'রে।

রবীন্দ্রনাথে এই দুইটির সম্বন্ধ ও সম্বন্ধ-ক্রম চমৎকার একখানা ছবি আমাদের মানসপটে রচনা করে এবং অনেকখানি জ্ঞান আমরা তা থেকে পাই। গোড়ায় সমুচ্চে—চেতনার গোড়ায় ও সমুচ্চে—আমরা পাই বৈদান্তিক অদ্বয় ও অদ্বিতীয়—ওঁ তৎ সৎ, সেই শুধু আছে, অর্থাৎ তুমি। তাই ত ঔপনিষদ মন্ত্র প্রতিধ্বনিত ক'রে তিনি বলেছেন—

তোমার হোমাগ্নি-মাঝে আমার সত্যের আছে ছবি
তারে নমো নমঃ।

সোঽহমস্মি—সেই ত আমি; আমার যে সত্য-সত্তা তা তুমি। এ হল অন্তরাত্মার চেতনার তুরীয় স্থিতির সিদ্ধান্ত—কিন্তু প্রাণে ও দেহে অনুরূপ অনুভূতি যখন নেমে আসে, বৈষ্ণবীয় পূর্ণ প্রপত্তি বলে তখন—

……আত্মহারা।
একটি নমস্কারে প্রভু, একটি নমস্কারে।
সমস্ত গান সমাপ্ত হোক নীরব পারাবারে

কিম্বা—

আমারে না যেন করি প্রচার
আমার আপন কাজে
তোমার ইচ্ছা কর হে পূর্ণ
আমার জীবন মাঝে

অথবা—

যাচি হে তোমার চরম শান্তি
পরাণে তোমার পরম কান্তি
আমারে আড়াল করিয়া দাঁড়াও
হৃদয়-পদ্মদলে।
সকল অহংকার হে আমার
ডুবাও চোখের জলে॥

বৈষ্ণব কবি যেমন বল্লেছেন রাধা শ্রীকৃষ্ণকে স্মরণ করতে করতে শ্রীকৃষ্ণই যেন হয়ে গেলেন। এ হল পূর্ণ আত্মবিলুপ্তি, কেবল তুমি। কিন্তু এই তুমির মধ্যে ধীরে ধীরে আমির আবির্ভাব হয়—নতুবা লীলা কি? সাধক তাই বলছেন, না, চিনি হতে চাই না, চিনি খেতে চাই। প্রপত্তির প্রথম পৈঠা তবে হল—

আমার এই দেহখানি তুলে ধরো,
তোমার ওই দেবালয়ের প্রদীপ করো—

তুমিই আছ, আর আমিও আছি কিন্তু তোমার অনুগত হয়ে, তোমার প্রতিবিম্ব, প্রতিচ্ছায়া হয়ে, তোমার করণ-উপকরণ হয়ে। সত্যকার আমি তাই—সাধকেরা যাকে বলে থাকে "পাকা আমি"। এই ভাবের ভাবুক হয়ে কবি তখন বলেন—

আমার যে সব দিতে হবে, সে তো আমি জানি
আমার বলে যা পেয়েছি শুভক্ষণে যবে
তোমার করে দেব, তখন তারা আমার হবে।

আমি, আমার সত্যকার অস্তিত্ব, আমার ধর্ম-কর্ম কৃতিত্ব সব তদ্‌গত বা ত্বদ্‌গত, তোমারই প্রকাশ ও মহিমা—যেন আমি একান্তভাবে জানি, উপলব্ধি করি—

মোর ত্যাগে যে তোমার হবে জয়
মোর প্রেমে যে তোমার পরিচয়।

এ কথা নিশ্চয় সত্য, মূল আদি সত্য, সন্দেহ নাই—

অহংকার তো পায় না নাগাল যেথায় তুমি ফের।

তবুও কথা আছে—অহংকার নয়, এই যে আমি তা তুমি, তুমি হয়েছ বা এসেছ আমি হয়ে, তোমার আপন প্রয়োজনের বা আত্মরঞ্জনের জন্য—পরাশক্তির এই ত হ্লাদিনী শক্তি অর্থাৎ যাকে আশ্রয় করে আনন্দের লীলা। কারণ নিজ সত্তায় তুমি অকায়ং অব্রণং নিত্যজ্যোতিঃ তমসঃ পরস্তাৎ। তার মধ্যে যখন আমি-প্রত্যয় জাগে তখনই ত সৃষ্টি, বহিঃপ্রকাশ—তুমি নিজে অসীম, কিন্তু

সীমার মাঝে, অসীম, তুমি বাজাও আপন সুর ;
আমার মধ্যে তোমার প্রকাশ তাই এত মধুর ;
তোমার আলোয় নাই ত ছায়া ;
আমার মাঝে পায় সে কায়া—

এই কথাই ঘুরিয়ে কবি বলছেন—

আপনারে তুমি দেখিছ মধুর রসে
আমার মাঝারে নিজেরে করিয়া দান—

এ পর্যন্ত একে বলতে পারি আমি তুমির প্রায় সমান ভাগাভাগি, সমান মর্যাদা—কিন্তু এর পর থেকে আমির দাবি বেড়ে যায়—যত আমরা চলি পৃথিবীর দিকে, মানুষী ভাবের দিকে—পদস্খলনের প্রথম পদে বলে উঠি, 'আমি'র স্ব-তন্ত্র মহিমা গেয়ে—

তুমি মোরে চাও যবে অব্যক্তের অখ্যাত আবাসে
আলো উঠে জেগে—

'অব্যক্তের অখ্যাত আবাস', এই দৃঢ়, প্রায় রূঢ় পরিভাষায়, কবি দিয়েছেন সৃষ্টির প্রাক্কালের চিত্র। অবশ্য বৈদিক ঋষিরাও ঐ জাতীয় মন্ত্র দিয়েছেন—তমো আসীৎ তমসা গূঢ়ং অগ্রে—সেটি হল অচেতনার মহাসাগর, তার মাঝে প্রথম জাগল কামনা অর্থাৎ অহং। বৈদিক ঋষিরা এখানে উপর থেকে, ব্রাহ্মীচেতনা থেকে সৃষ্টি বা প্রকাশের কথা বলছেন না—বলছেন নীচের সৃষ্টির কথা, অবচেতনা থেকে স্থূলের বা পৃথিবীর জন্মকথা। আমাদের বাক্যটির সমগোত্র মিলবে হয়ত আধুনিক একটা চিন্তাধারায়, আধুনিক পাশ্চাত্যে যাকে নাম দেওয়া হয়েছে Existentialism ( বলি, ভবতি-বাদ )। দুই রকম

অস্তিত্ব আছে—এক শুদ্ধ 'অস্তি' আর এক 'ভবতি'। অস্তি অর্থ প্রায় নাস্তি, কারণ তাই হল 'অব্যক্ত অখ্যাত', অচেতন নিশ্চেতন, শূন্যপ্রায়। আদি নিস্তরঙ্গ স্থির শূন্যে ঢেউ ওঠে যখন তখন সৃষ্টি, প্রকাশ—প্রত্যেক ঢেউ হল 'আমি'। আমাদের প্রাচীন শাস্ত্রে এ রকম কথা আছে—তবে এক বৌদ্ধবাদ ছাড়া আদি অব্যক্তকে শূন্য কেউ বলে নি, তাকে প্রাধান্য দিয়েছে অচেতনা নয়, পরাচেতনা ব'লে এবং সকল আমিকে তারই অঙ্গ ক'রে, বা তারই মধ্যে ডুবিয়ে মিলিয়ে রেখেছে। তাই ত সে বলতে পেরেছে প্রাণের আবেগে—

তোঁহে জনমি পুন তোঁহে সমাওয়ত

কিন্তু পাশ্চাত্যের ভবতি-বাদের যে বৈশিষ্ট্য তা হল তার 'আমি'ত্বের বৈশিষ্ট্য। এই আমি জন্মেছে তার নিলয় বা জন্মস্থান, তার পট-ভূমিকার বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করে, তাকে পায়ে ঠেলে যেন তার অসীম সমতার উপরে উঠে দাঁড়িয়েছে আপন বৈষম্য প্রকট করে, একটা স্বাতন্ত্র্য যার অর্থ একান্ত আত্মপ্রতিষ্ঠার ক্ষুধা তা নিয়ে। এই যে তত্ত্ব মানুষের দেহে প্রাণে এবং মনে যখন রক্তমাংস নিয়ে শরীরী হয়ে ওঠে—যেমন, মানুষী প্রেমের আবেগ, তখন সে আর সৌম্যা থাকে না, হয় রুদ্রা—মহালক্ষ্মী নয়, মহাকালী। রাধা তখন বলে ওঠেন—

শুন মাধব রাধা স্বাধীনা ভেল

তখন শুরু হয় একান্ত মান-অভিমানের পালা অর্থাৎ অহমিকার বিচিত্র অভিরাম বিপরীত লীলা। মান-অভিমানকে প্রেমের লীলায় আমরা খুব বড় স্থান দিয়েছি—প্রেমের পরম সৌন্দর্য বলেই একে

আমরা গ্রহণ করি—কিন্তু আসলে এ হল অহমিকার চরম প্রকাশ। এ লীলার প্রথম ও একমাত্র সূত্র হল আমির মূল্য ও মর্যাদা, তুমি হয়ে গেলে আমির দাস সেবক—ভগবান সত্য সত্যই ভক্তের দাস হয়ে পড়লেন, একটা তামস অর্থে নয় কি? পরানুরক্তি নিয়ে রাধিকা বলেছিলেন—হামার গরব তুহুঁ বঢ়াওয়ল—কিন্তু এখন তাঁকে বলতে হবে, তোমার গরব হমে বঢ়াওয়ল। আমি ছাড়া তোমার আর গতি নাই, তাই ত প্রেমের এই দাবি—

তুমি ত ভালো বেসেছ আজি একাকী শুধু আমারে
বাসিতে হবে ভালো।

কারণ তুমি ত আর নাই, আমিই হয়ে গিয়েছ—ভগবান, পৃথিবীতে যখন নেমেছ তখন ত তুমি এই মাটিই হয়ে গিয়েছ—

তুমি আজি মোর মাঝে আমি হয়ে আছ
আমারি জীবনে তুমি বাঁচো ওগো বাঁচো।

ভক্তের মধ্যে ছাড়া ভগবানের আর বাঁচবার স্থান নাই। কবি তাই স্পষ্টই বলছেন দার্শনিক তত্ত্বের রূপ দিয়েই—

মানুষের অহংকার পটেই
বিশ্বকর্মার বিশ্বশিল্প…

কারণ,

ওদিকে অসীম যিনি তিনি স্বয়ং করেছেন সাধনা
মানুষের সীমানায়
তাকেই বলি আমি।

এই ভাবের ভাবুক হয়ে, মানুষী প্রেমোন্মাদের মতই, ভগবানকেও উদ্দেশ্য করে বলা যেতে পারে অহমিকাকে একটা স্নিগ্ধশ্রী পরিয়ে দিয়ে—

যখন তুমি থাকবে না তখনো তুমি থাকবে আমার গানে[১]

এ হল 'আমি'র দেবত্বপ্রাপ্তি বা দেবায়ন (Apotheosis)। তখনই কি হৃদয় হতে উৎসারিত হয় না আমিত্বের "এই" মহিমা-গীতি একটা ভাবের রসে জারিত হয়ে, মধুমান হয়ে—

আমারে যে ডাক দেবে এ জীবনে তারে বারম্বার
ফিরেছি ডাকিয়া।

তব কণ্ঠে মোর নাম যেই শুনি গান গেয়ে উঠি
"আছি, আমি আছি।"

এ আকৃতির পিছনে আছে এক ভয়; আতঙ্ক—আমি নাই, আমি নাই, আমি থাকব না। তবে কথা আছে—জিনিষটা যে অতখানি সহজ ও একান্ত, তা নাও হতে পারে। সৃষ্টি একতত্ত্বময় নয়, তা জটিল

১ এ আত্মশ্লাঘা স্মরণ করিয়ে দেয় ফরাসী কবি রঁসার যে মহাবাক্য বলে গিয়েছিলেন ষোড়শ শতাব্দীতে—

Ronsard me célébrait du temps que j'estais belle.
রঁসার আমার স্তুতিগান করেছে সে-কালে যখন ছিলাম আমি সুন্দরী।

শেক্সপীয়রও বলেছেন—

But you shall shine more bright in these contents."
—Sonnets 9

এবং বহুমুখী। 'আমি' অহংকারের কথা বললাম, বললাম তার নেতিমুখী ধারার রহস্য। কিন্তু ইতিপূর্বে একটা পাকা-'আমি'র উল্লেখ করেছি; তার দৃষ্টি দিয়ে দেখলে, তাঁর ভাবে ভাবুক হলে এই আমিত্ব-কীর্তনের অন্যরকম অর্থও ব্যঞ্জনা পাই। বৈষ্ণব কবিদের ভাষণ-ভঙ্গীই মনে পড়ে। দেহজ কামের চিত্র বিবৃত করে চলেছি, কিন্তু তার আন্তর চিত্র ভাগবত প্রেমের লীলা-বৈচিত্র্য। ফলতঃ অজ্ঞানের বাহ্যবৃত্তি যত, তারা যে একান্ত বাহ্য, একান্তই মিথ্যা মোহ তা নয়—সে-সবই হল অন্তরের উত্তরের সত্যেরই ছায়া বা বিকৃতি। বাহিরে যে বিকৃতি দেখি তা অন্তরের প্রকৃতির অনুকরণ। সুতরাং বাহ্যতঃ যাকে বলি অহংকার, অহম্মন্যতা, অহমিকা, অস্মিতা, স্বার্থ-পরতা, স্বাধিকারমত্ততা তার পিছনে রয়েছে একটা দিব্য সত্য, তা হল জীবভূত ব্রহ্মসত্তা, ব্যষ্টিত্ব, ব্যষ্টির অন্তরাত্মা, আমির মধ্যে নিহিত যে তুমি, কিম্বা তুমির মধ্যে প্রস্ফুটিত যে আমি।

অহং যে দাবী করে ভগবানকে, মানুষ যে আকাজ্ক্ষা করে কল্পনা করে—অর্থাৎ ভালবাসে মানুষীভাবেই—ভগবানকে, তার পিছনে রয়েছে এই সত্য যে ভগবানও চায় মানুষকে, শিবও চায় জীবকে, ব্রহ্মও চায় অহংকে। কারণ ও-দুটি বস্তু মূলতঃ একই। মানুষ উপরে উঠতে চায়, কারণ উপরে থেকে নীচে ডাক এসেছে। সৃষ্টি ক্রমে বিকশিত করে চলেছে সেই বস্তু যা তার মধ্যে সম্পুটিত। আমি চাই তুমি হয়ে উঠতে কারণ তুমিই 'আমি'তে লীন বা একীভূত। তাই কবির—

আমারে যে ডাক দেবে এ জীবনে তারে বারম্বার
ফিরেছি ডাকিয়া

একটা নিবিড় সত্য অর্থ গ্রহণ করে। তবুও যে উপলব্ধি এই সিদ্ধান্তকে সত্য করে তোলে তার স্থিতি আর-এক লোকে বা চেতনায়—তাকে যদি এই লোকের চেতনা দিয়ে ব্যক্ত করি তবে তার সুর অন্য রকম হয়ে পড়েই, তার মধ্যে দেখা দেয় এই মায়ার মিথ্যার লোকের আকৃতি—যে বলে

তব কণ্ঠে মোর নাম যেই শুনি গান গেয়ে উঠি
"আছি, আমি আছি"

সোঽহমস্মি—সত্য বটে কিন্তু তা হল 'সঃ অহম্,' তা 'অয়ম্ অহম্' নয়—'সঃ' এর মধ্যে ডুবে যাওয়া 'অহম্'—কবি নিজেই ত বলেছেন এক সময়ে—

ডুবে যাবার সুখে আমার ঘটের মত যেন
অঙ্গ ওঠে ভরে।

অনেক সময় এ ভাষা শাঁখের করাত যেন। এক দিকে বা এক ভাবে—বাহ্যতঃ যা মনে হয় যেন অহমিকার মাহাত্ম্যনির্ঘোষ; আর-এক ভাবে—আন্তর-অভিজ্ঞতা ও অভীপ্সার দিক দিয়ে তাই আবার আত্মবিলুপ্তি নয় কিন্তু আত্মপ্রাপ্তির ফলে আত্মপ্রকাশের পরিচয়। তা ধরা যাবে ধ্বনির ব্যঞ্জনায়, কণ্ঠের সুরে।

## রবীন্দ্রনাথের একপদী কবিতা

পদ বলতে আমি বুঝেছি পংক্তি বা লাইন—একটি মাত্র লাইনের কবিতায় ধরা দেয় যে সৌন্দর্যের নির্যাস, যে তিলোত্তমা কাব্যশ্রী আমি তার উল্লেখ করছি। বিলাতের একটি পত্রিকায় একবার পাঠকদের মতামত গ্রহণ করা হয়েছিল ইংরাজী কবিতার সর্বশ্রেষ্ঠ বারটি পদ বা পংক্তি নির্বাচনের জন্য। ফলে অধিকমতানুসারে যে বারটি পদ নির্বাচিত হয়েছিল তাদের মধ্যে নিম্নলিখিত এই ক'টি আমার মনে রয়ে গিয়েছে—

১। Poor soul, the centre of my sinful earth.
—Shakespeare, *Sonnets*

২। Bare ruinèd choirs where late the sweet birds sang.—Ditto

৩। Fallen Cherub, to be week is miserable
—Milton

৪। And hear old Triton blow his wreathèd horn.
—Wordsworth

আমাদের অভিলাষ রবীন্দ্রনাথের কাব্যজগৎ থেকে এই ধরণের একপদী রত্ন—বারটিই সংগ্রহ করব। এ জাতীয় পদ রবীন্দ্রনাথে অনেকই আছে যা বহু প্রসিদ্ধিলাভ করেছে, লোকমুখে চলিত হয়ে গিয়েছে পরিচিত প্রবচনের মত। কতবার কত জায়গায় যে তা

বলা হয়েছে, শোনা হয়েছে, উদ্ধৃত করা হয়েছে নিম্নলিখিত বাক্যগুলি তার ইয়ত্তা নাই—

১। মরিতে চাহি না আমি সুন্দর ভুবনে
২। বৈরাগ্যসাধনে মুক্তি সে আমার নয়
৩। সীমার মাঝে, অসীম, তুমি বাজাও আপন সুর
৪। রূপসাগরে ডুব দিয়েছি অরূপরতন আশা করি
৫। আমার সকল কাঁটা ধন্য করে ফুটবে গো ফুল ফুটবে
৬। হৃদয় আমার নাচে রে আজিকে ময়ূরের মতো নাচে রে
৭। ঐ আসে ঐ অতি ভৈরব হরষে

ইত্যাদি—

এ সবই এবং আরো অনেক পদ আছে যা তাদের সহজ সৌন্দর্যে আমাদের স্মৃতিকে ভরপুর করে রাখে, কথার শ্রী, ছন্দের দোল, অর্থের ব্যঞ্জনা গড়ে তোলে একটা অবিস্মরণীয় মধুরিমা।

একপদীর বৈশিষ্ট্য তবে আমরা এখানে একটু বিবৃত করতে পারি। প্রথমতঃ পদটি হওয়া দরকার পূর্ণবাক্য, অর্থ হিসাবে ও গঠন হিসাবে—পূর্ণভাবে ও চিন্তায় পূর্ণবাক্য—আপনাতে আপনি সম্পূর্ণ, তা বাক্যাংশ হবে না, অন্য বাক্য বা পদের অপেক্ষা রাখবে না। দ্বিতীয়তঃ তাকে হতে হবে সংহত, দৃঢ়, সকল রকম বাহুল্য-বর্জিত। অনাবশ্যক, অপ্রাসঙ্গিক, 'চ বৈ তু হি' অর্থাৎ ফাঁক ভর্তির চাতুরী কিছু থাকবে না। থাকবে অনিবার্য, অপরিহার্য, বেশীও কিছু নয়, কমও কিছু নয়—সব যথাযথ। তৃতীয়তঃ তাতে থাকবে এমন একটা বস্তু, ভাব বা ভঙ্গী, যার জন্য তুমি প্রস্তুত ছিলে না,

অপেক্ষা কর নি—একটা অভূতপূর্ব আকস্মিকতা চমৎকারিতা, যার অন্য অর্থ হল জাদু বা ইন্দ্রজাল, অবশ্য এ জিনিষটি সকল শ্রেষ্ঠ কবিত্বেরই নিজস্ব পরিচয়।

এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের একটি বিশেষ বিশেষত্বের উল্লেখ করতে হয়—যা সকলেরই দৃষ্টি আকর্ষণ করেছে এবং বহুল পরিমাণে আলোচিত হয়েছে। তা হ'ল এই যে রবীন্দ্রনাথের কবিত্বে রয়েছে স্থিতির চেয়ে অধিকমাত্রায় গতির ধর্ম। একটা শান্তি স্থিতি তিনি পেয়েছেন বটে, কিন্তু তা হ'ল গতির যতি হিসাবে, ছন্দের অঙ্গ হিসাবে অথবা একটা সর্বশেষ পরিণতি হিসাবে—যেমন বলেছেন তিনি—

যেন আমার গানের শেষে থামতে পারি সমে এসে।

তিনি যে নির্ঝরের চিত্র দিয়ে তাঁর কাব্য-যাত্রা প্রায় শুরু করেছেন তাই তাঁর কাব্যশ্রীর প্রধান বৈশিষ্ট্য। চলমান প্রবাহের মধ্যে স্থির মুহূর্ত তাই আমাদের ধরতে হবে তাঁর একপদী সুষমার জন্য। তাই দেখি একপদীর মধ্যে যে স্থাণুত্ব, ভাস্কর্যের মধ্যে যে অচল, নিষ্কম্প, দৃঢ়, জমাট-প্রায় কঠিন ও কঠোর শ্রী প্রায় স্বাভাবিক তার পরিবর্তে এ ক্ষেত্রেও রবীন্দ্রনাথে ধরা দিয়েছে একটা দোল, চলিষ্ণুতা—যেন,

সাগরতীরে রোদ পড়েছে ঢেউ দিয়েছে জলে।

রবীন্দ্রনাথকে সুষ্ঠুভাবে, যথেষ্টভাবে উপভোগ করতে হলে তাঁকে একটু তান বিস্তার করতে, আলাপ খেলিয়ে তুলতে দিতে হয়। যখন তিনি বলছেন—

গগনে গরজে মেঘ, ঘন বরষা

তখন ভাবে ও অর্থে বাক্যটি পরিপূর্ণ, তবুও গোটা আলেখ্যটি ধরা দেয় না যদি না বলে চলি—

গগনে গরজে মেঘ, ঘন বরষা।
কূলে একা বসে আছি, নাহি ভরসা।
রাশি রাশি ভারা ভারা ধানকাটা হ'ল সারা,
ভরা নদী, ক্ষুরধারা খর-পরশা।
কাটিতে কাটিতে ধান এল বরষা॥

তাই শুধু বললে চলে না—

নহ মাতা, নহ কন্যা, নহ বধূ, সুন্দরী রূপসী

বাক্য হিসাবে যদিও তা সম্পূর্ণ ও অনবদ্যশ্রী। সমস্ত স্তবকটিই উদ্ধৃত করতে হয় তবে তো কণ্ঠ অমৃতে ভরে ওঠে—

নহ মাতা, নহ কন্যা, নহ বধূ, সুন্দরী রূপসী
হে নন্দনবাসিনী উর্বশী।
গোষ্ঠে যবে সন্ধ্যা নামে শ্রান্ত দেহে স্বর্ণাঞ্চল টানি
তুমি কোনো গৃহপ্রান্তে নাহি জ্বাল সন্ধ্যাদীপখানি,
দ্বিধায় জড়িত পদে কম্প্রবক্ষে নম্র নেত্রপাতে
স্মিতহাস্যে নাহি চল সলজ্জিত বাসরশয্যাতে
স্তব্ধ অর্ধরাতে।
উষার উদয়সম অনবগুণ্ঠিতা
তুমি অকুণ্ঠিতা।

অবশ্য এ ধারায় বিপদ আছে—আতিশয্য, অতিমাত্রা, প্রগল্‌ভতা,

বাগবৈখরী, তারল্য ও বিক্ষিপ্ততা এসে যায় ঝোঁকের বশে এবং সে গতিকে সংহত রাখা কবির পক্ষে সব সময় সহজসাধ্য নয়। তবুও একপদীর বন্ধন থেকে মুক্ত হয়ে, স্বল্পতর বিস্তারের মধ্যে আমাদের কবি বিশেষ কৃতিত্ব দেখিয়েছেন। তারও দু-একটি নমুনা দেওয়ার লোভ সম্বরণ করতে পারলাম না। এই যেমন—

চঞ্চল স্রোতের নীচে
পড়ে আছে একখানি অচঞ্চল ছায়া
অশ্রুবৃষ্টিভরা কোন্ মেঘের যে মায়া

স্বল্পতর পরিধির মধ্যে কবিকে বাধ্য হয়ে যেন সংহত, জমাট হয়ে—একজন পাশ্চাত্য সমালোচকের ভাষায়, high voltage কবিত্ব হয়ে—দেখা দিয়েছে। এই যথা—

ধরণীর অন্তঃপুরে
রবিরশ্মি নামে যবে, তৃণে তৃণে অঙ্কুরে অঙ্কুরে
যে নিঃশব্দ হুলুধ্বনি দূরে দূরে যায় বিস্তারিয়া
ধূসর যবনি-অন্তরালে, তারে দিনু উৎসারিয়া
এ বাঁশীর রন্ধ্রে রন্ধ্রে—

কিম্বা—

হৃদয় তোমার
কোন্ দূর কালক্ষেত্রে চলে গেছে একা
আপনার ধূলিলিপ্ত পদচিহ্ন রেখা
পদে পদে চিনে চিনে…

এ ধরণের হীরার টুকরা রবীন্দ্রনাথে অনেকই মিলবে। এ ছাড়া

আর এক পর্যায়ের স্বল্পপদী কাব্যাংশ—বহুপদী ও একপদীর মাঝখানে—আমরা উল্লেখ করব তাব বিশিষ্ট রসাস্বাদের জন্য। দ্বিপদী কবিতা সকল ভাষার মধ্যেই বেশী প্রচলিত, এই আকারেই যেন কবিতার আদি রূপ—আমরা বলি যা 'দোহা' ইংরেজরা বলে couplet, সংস্কৃতে বলে শ্লোক—

মহাভারতের কথা অমৃত সমান।
কাশীরাম দাস কহে শুনে পুণ্যবান

এই প্যাটার্নে রচিত (যদিও অধিকতর voltage বা বৈদ্যুতচাপে ভবে দিয়ে) অতি পরিচিত—

শুধু কি মুখের বাক্য শুনেছ দেবতা,
শোন নি কি জননীর অন্তরের কথা?

কিম্বা পরিণত বয়সের এই পরিণত অনুভব প্রায় একই কাঠামোতে—

সুদূব সম্মুখে সিন্ধু নিঃশব্দ রজনী
তাবি তীর হতে আমি আপনারি শুনি পদধ্বনি।

অথবা—

সকল পাওয়ার মধ্যে পেয়েছি অমূল্য উপাদেয়
এমন সম্পদ যাহা হবে মোর অক্ষয় পাথেয়।

এই রকম দ্বিপদীর রূপভেদ এবং বিভিন্ন কাঠামোর দ্বিপদী দুচারটি উল্লেখ করলে কবির বৈচিত্র্য কিছু উপভোগ করতে পারি। এই যেমন—

আকাশে যে গান ঘুমাইছে নিঃস্পন্দ
তারাদীপগুলি কাঁপিছে তাহারি শ্বাসে।

রবীন্দ্রনাথের একপদী কবিতা

কিম্বা—

চলেছি একেলা সন্ধ্যার অনুগামী—
দিনান্ত মোর দিগন্তে পড়ে লুটে।

অথবা—

উদয়ের পথে শুনি কার বাণী
ভয় নাই, ওরে ভয় নাই—

আরো—

যাহি সবে উপেক্ষায় অপমানে না হয় অস্থির
আঘাতে না টলে।

অথবা সেই অতিপরিচিত—

হে ভবেশ, হে শঙ্কর, সবারে দিয়েছো ঘর
আমারে দিয়েছো শুধু পথ।

সব গুলির মধ্যে রবীন্দ্রনাথের অন্তর আস্পৃহা একটা মন্ত্রের মধ্যে ফুটে উঠতে চেয়েছে। এই মন্ত্রের কথা মনে রেখেই আমি বর্তমান প্রসঙ্গের অবতারণা করেছি। এখন তবে একটি বাক্যের মধ্যে যার কাব্যমন্ত্র ধরা দিয়েছে তার বারটি উদাহরণ দিয়ে শেষ করব আমার বক্তব্য—

১। নূতন প্রভাতে জাগো তমিস্রার পারে
২। অশ্রুত সানাই বাজে অনিশ্চিত প্রত্যাশার সুরে
৩। চলেছে মন্থর তরী নিরুদ্দেশ স্বপ্নেতে বোঝাই
৪। তারায় তারায় পথ হারিয়ে যায় শূন্যের পারে
৫। সকল সংশয় তর্ক যে মৌনের গভীরে ফুরায়

৬। সন্দেহ-আড়ালেতে মুখঢাকা জাগে বিশ্বাস
৭। জীর্ণতার অন্তরালে জানি মোর আনন্দস্বরূপ
৮। একবার ফিরে এসো। স্বর্গ হতে বিশ্বাসের ছবি
৯। অব্যক্ত ধ্বনির পুঞ্জ অন্ধকারে উঠিছে গুঞ্জরি
১০। পাপের দুয়ারে পাপ সহায় মাগিছে
১১। শ্মশানের ভস্মমাখা পরমা নিষ্কৃতি
১২। ধূর্জটির মুখের পানে পার্বতীর হাসি

প্রথম চতুষ্টয়ের মধ্যে প্রকাশ পেয়েছে কবির অন্তশ্চেতনার বোধ, তাঁর মূল আকৃতির সুর। এই মূল সুরটির একটা রূপও স্পষ্টতর ব্যঞ্জনা দিতে চেয়েছে দ্বিতীয় চতুষ্টয়। তৃতীয় চতুষ্টয়ে উল্লেখ করা হয়েছে পথের বাধা ও বিঘ্নের কথা এবং তার উত্তরণ এবং আশা-আশ্বাসের কথা।

কিন্তু দেখছি দ্বাদশটি সূত্র দিয়ে শেষ করা গেল না, একটা কি বাকী রয়ে গেল। একটা চতুষ্টয় দিতে হলো—যার মধ্যে আমার মতে কবির কাব্যশ্রী পেয়েছে তার পরমোৎকর্ষ, নিছক কবিত্ব হিসাবে, কেবল তত্ত্ব বা সত্য হিসাবে নয়—তিনি যে সৌন্দর্যের সার রূপায়িত করেছেন, স্বর্গের পটে ধরে দিয়েছেন যে স্বর্গীয় রূপ, বৈদিক ঋষি একেই কবিত্বের নিদর্শন বলে নির্দেশ করেছেন,—সে চতুষ্টয়—

১। তব স্তনহার হতে নভস্তলে খসি পড়ে তারা
২। জগতের অশ্রুধারে ধৌত তব তনুর তনিমা
৩। পর্বত চাহিল হতে বৈশাখের নিরুদ্দেশ মেঘ
৪। তোমার হোমাগ্নি-মাঝে আমার সত্যের আছে ছবি।

## রবীন্দ্রনাথ ও শ্রীঅরবিন্দ

"আমাদের যে লক্ষ্য রবীন্দ্রনাথেরও তাই, তবে সে লক্ষ্যে পৌঁছাবার তাঁর হল নিজস্ব পথ।" এই কথাগুলি শ্রীঅরবিন্দ বলেছিলেন প্রায় ত্রিশ বছর আগে ; আর এর মর্ম বোঝা যাবে যখন দেখতে পাব এই দুই বিরাট পুরুষ অন্তরের ধর্মে ও জীবনের অর্থ নির্ণয়ে একই গোত্রের। এ ছাড়া উভয়ের মধ্যে একটা স্বাভাবিক মিল রয়েছে—দুজনেই কবি, একটা গভীরতর অর্থে দুজনেই দ্রষ্টা কবি—রবীন্দ্রনাথ প্রভাতের কবি, আর শ্রীঅরবিন্দ কবি ও নবী শাশ্বত দিবসের, মানুষের জন্য এক নূতন উষা ও নূতন দিনের।

দুজনেই দেখতে পেয়েছিলেন তাঁদের জন্মভূমির উজ্জ্বল ভবিষ্যৎ, তাই উভয়েই চেয়েছিলেন প্রথমে আসল প্রয়োজন হিসাবে দেশের স্বাধীনতা—এই স্বাধীনতার পথেই হবে তার মহত্ত্বের পুনরুদ্ধার। রবীন্দ্রনাথের প্রাণমাতানো গান ও ভাষণ এবং শ্রীঅরবিন্দের অগ্নিময়ী বাণী স্বদেশী যুগে দেশের মনোলোকে রাতারাতি যে কী দারুণ বিপ্লব এনে দিয়েছিল তা ভারতবর্ষের স্বাধীনতা-সংগ্রামের ইতিহাসের এক উজ্জ্বল অধ্যায় হিসাবে লিপিবদ্ধ আছে। শ্রীঅরবিন্দ দেশের পুরোভাগে, তাঁর সে দৃপ্ত মহিমান্বিত রূপ দেখে রবীন্দ্রনাথের কণ্ঠে উঠেছিল

---

রবীন্দ্রনাথ শতবার্ষিকী উপলক্ষে অল-ইণ্ডিয়া রেডিও'র জন্য লিখিত ইংরাজী প্রবন্ধের অনুবাদ।

যে অভিনন্দন তা দেশবাসীর অন্তরে আজও অনুরণিত। রবীন্দ্রনাথ স্বয়ং শ্রীঅরবিন্দের সঙ্গে দেখা করে, তাঁকে শুনিয়েছিলেন অন্তরের এই শ্রদ্ধাঞ্জলি :

অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার।
হে বন্ধু, হে দেশবন্ধু, স্বদেশ-আত্মার
বাণী-মূর্তি তুমি !

শ্রীঅরবিন্দ রাজনৈতিক বহির্জীবন ছাড়লেন যাতে তিনি আর-এক বৃহত্তর জিনিষে একাগ্রভাবে মনোনিবেশ করতে পারেন— এটির আভাস তখনই তিনি পেয়েছিলেন। এ হল আধ্যাত্মিক শক্তি ও চেতনা—একমাত্র যে-জিনিষ মানুষকে বাঁচাতে পারে, দিতে পারে নবজীবন। ১৯১০ থেকে ১৯১৪ পর্যন্ত নির্জনে তিনি এই মহাশক্তির সাধনা করে চলেছিলেন। ১৯১৪ থেকে মাসিক 'আর্য' পত্রিকার মাধ্যমে তাঁর সিদ্ধির পরিচয় তিনি প্রকাশ করতে লাগলেন। মাসের পর মাস, বছরের পর বছর ধরে পাঁচটি ক্রমশ ধারায় তিনি বিশ্লেষণ করে দেখান মানুষ কি রকমে পৃথিবীর উপর এগিয়ে চলেছে দিব্য-জীবনের অভিমুখে, এগিয়ে চলেছে বিশ্বমানবের ঐক্যের দিকে, একটা নিখুঁত নির্দোষ সমাজব্যবস্থার দিকে। একটি বিশ্লেষণশাখার শিরোনামা ছিল "ভবিষ্যতের কাব্য" (Future Poetry)—এখানে তিনি বিশ্বের কাব্যসমুদ্র আলোচনা করে তুলে ধরলেন তার ক্রমস্ফূর্ত ক্রমস্ফুট ছবি, কোন্ পরিবর্তন ও পরিক্রমার পথে সে চলেছে, তার পরে উত্তীর্ণ হবে নবযুগের কোন্ প্রভাতী মন্ত্রে, কোন্ অধ্যাত্ম-চেতনার অনাস্বাদিত অপরূপ ছন্দে। যাঁরা দূর দিগন্তের এই নূতন

সূর্যোদয়ের আলো দেখতে পেয়েছেন, শুনতে পেয়েছেন তাঁর চরণ-ধ্বনি, শ্রীঅরবিন্দ তাঁদের নাম দিয়েছেন অগ্রদূত—নবচেতনার দিশারী—এবং এ দলে তিনি উল্লেখ করেছেন রবীন্দ্রনাথের নাম; কারণ রবীন্দ্রনাথে তিনি দেখেছিলেন নূতনের প্রথম আভাস, "মানুষের জীবনধারায় এক মহত্তর যুগ, সম্ভাবনাপূর্ণ এক বস্তু" ("A glint of the greater era of man's living, something that seems to be in promise"). শ্রীঅরবিন্দ বলেছেন, "রবীন্দ্রকাব্যের দ্রুত ও আকস্মিক সাফল্যের মূলে নিহিত রহস্যটি হল তাঁর মধ্যে এই নূতনত্ব—যে জিনিষটির জন্য আধুনিক মন অনুসন্ধানে রত সমসাময়িক অন্য সকলের চেয়ে তাকে তিনিই বেশী প্রকাশ করে প্রসার করে দিতে পেরেছেন। তাঁর কাব্যে বর্তমানের এপারের সীমা অতিক্রমণের ক্লান্তিহীন অশেষ সংগীত, মন্ত্রধ্বনিমুখর দৈবলোক উদ্ভাসিত—সেখানে আত্মলোকের সত্য তার সূক্ষ্ম ধ্বনি ও আলো নিয়ে জীবনের কমসুন্দর ধারাগুলি অর্থপূর্ণ হয়ে ওঠে।"

'দুঃখাভিসার'-এর প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে শ্রীঅরবিন্দ লিখেছেন, "এই কবিতার তীব্র মধুরত্ব, প্রাণের আবেগ এবং আধ্যাত্মিক গভীরতা ও রহস্যময়তা, আঙ্গিকের নয় কিন্তু অন্তরাত্মার সূক্ষ্মতা দিয়ে গড়া একটা সম্মোহনীকর সূক্ষ্ম ছন্দধ্বনি, ভাবের সুমধুর প্রকাশ—এগুলিই আসল রবীন্দ্রনাথের পরিচয় এবং এর অনুকরণ অসম্ভব, কারণ এসবই অন্তরাত্মার গুণ, আর এগুলির কোনো একটি ধরতে হলে আগে নিজের মধ্যে আবিষ্কার করতে হবে অন্তরাত্মার অনুরূপ গভীরতা ও মধুরতা।" "রবীন্দ্র-প্রতিভার আর একটি উল্লেখযোগ্য বিশেষত্ব হল কেমন অক্লেশে এবং নিজস্ব ভাবে তিনি

সমস্ত বৈষ্ণব কাব্য আত্মস্থ করে নিয়েছেন এবং তাকে মূলত অভিন্ন রেখে আবার দিয়েছেন নূতন ও আধুনিক রূপ। পুরাতনের মধুর প্রেমধর্মকে তিনি দিলেন আরো সমৃদ্ধ ও ললিত এক ভাষা—তাতে অনুভবের যে অন্তরগামী ও আধ্যাত্মিক দোলা আদিকালের সরল অথচ হৃদয়বান কবি ফুটিয়ে ধরতে পারেন নি, তা-ও বাঁধা পড়ল।"

উভয়ের জীবনে কয়েকটি যোগাযোগও লক্ষ্য করবার মতো। ১৯০৫ এবং তার অব্যবহিত পরবর্তী কয়েক বছরে ভারতের প্রথম জাতীয় জাগরণ যখন তার চরমে উঠেছিল তখন এই দুই মহাপুরুষ একত্র হয়েছিলেন। উভয়েই ১৯১৪ খৃষ্টাব্দকে গুরুত্বপূর্ণ বলেছিলেন—নানা স্মরণীয় ঘটনার মধ্যে মহাযুদ্ধ এক। রবীন্দ্রনাথের কাছে এর অর্থ 'যুগসন্ধি'—শতবর্ষবৃদ্ধ রাত্রির অবসানে দুঃখ বেদনা মৃত্যুর তোরণ পার হয়ে প্রভাতের আরক্ত আভায় নূতনের আবির্ভাব। শ্রীঅরবিন্দ বললেন, মহাযুদ্ধ হল মহাপ্রলয়—প্রকৃতি এই ভাবেই পুরাতনকে চূর্ণ করে নূতনকে স্বাগত করেন। রবীন্দ্রনাথের 'বলাকা'র জন্মও এই সময়ে—বিশ্বের আড়ালে কী এক মহারহস্যময় দুর্বার শক্তি সবকিছুকে প্রাণবন্ত সচল করে তুলেছে, উন্মুখ করে তুলেছে ঊর্ধ্বের পানে—তারই এক অনুপম চিত্র এখানে। 'আর্য' পত্রিকার পৃষ্ঠায় শ্রীঅরবিন্দ লিখলেন যে অতিমানসের অবতরণ তাঁর মধ্যে ও পার্থিব পরিমণ্ডলে শুরু হয়েছে তারই পরিচয়, তারই বহুধা রূপ।

সুতরাং এ তো প্রায় অনিবার্য যে উভয়ের আবার সাক্ষাৎ হবে। শ্রীঅরবিন্দ ইতিমধ্যে একান্তবাস নিয়েছেন—যারা তাঁর পরিচর্যা করেন তাদের ছাড়া অন্য কারো সঙ্গে দেখা করেন না। বৎসরে মাত্র তিন বার তিনি বের হন ভক্ত ও অনুরাগীদের দর্শন দেবার

জন্যে। সেটা ১৯২৮ সালের ফেব্রুয়ারীর মাঝামাঝি। রবীন্দ্রনাথ এসেছিলেন দক্ষিণ ভারত পর্যটনে। তিনি একখানি পত্রে শ্রীঅরবিন্দের সঙ্গে সাক্ষাৎ প্রার্থনা করে লিখলেন। শ্রীঅরবিন্দ অবশ্য সানন্দে সম্মতি দিলেন। রবীন্দ্রনাথ একখানি ষ্টিমারে পণ্ডিচেরী এসে পৌঁছলেন। আমার সৌভাগ্য হয়েছিল জাহাজে গিয়ে তাঁকে স্বাগত জানানো, তার পর সঙ্গে করে আশ্রমে নিয়ে আসা। শ্রীঅরবিন্দের ঘরের দরজায় মা তাঁকে অভ্যর্থনা করলেন এবং শ্রীঅরবিন্দের কাছে নিয়ে গেলেন। রবীন্দ্রনাথ মাকে আগেই চিনতেন, দেখা হয়েছিল জাপানে। সেখানে প্রায় রোজ তাঁদের আলাপ হত। একবার সাতদিন একসঙ্গে উভয়ে ভ্রমণে বের হয়েছিলেন। কৌতূহলের বিষয় কিন্তু উল্লেখ করি, তিনি মাকে অনুরোধ জানিয়েছিলেন বিশ্বভারতীর কর্মভার গ্রহণ করতে—তাঁর মনে হয়ে থাকবে এই দুটি নিপুণ হাতে তাঁর আশ্রম থাকবে নিরাপদ। মার পক্ষে রাজী হওয়া সম্ভব ছিল না, তাঁর কর্মক্ষেত্র অন্যত্র নিয়তি-নির্দিষ্ট, তাঁর ব্রত অন্য।

দুই মহাকবির মধ্যে কী কথাবার্তা হল তা আমার বক্তব্য নয়, সাক্ষাৎ একান্তই ব্যক্তিগত। তবে উদ্ধৃত করব রবীন্দ্রনাথ এ সম্পর্কে নিজেই কী লিখেছেন :

"অনেক দিন মনে ছিল অরবিন্দ ঘোষকে দেখব। সেই আকাঙ্ক্ষা পূর্ণ হল।... প্রথম দৃষ্টিতেই বুঝলুম, ইনি আত্মাকেই সব চেয়ে সত্য করে চেয়েছেন, সত্য করে পেয়েওছেন। সেই তাঁর দীর্ঘ তপস্যার চাওয়া ও পাওয়ার দ্বারা তাঁর সত্তা ওতপ্রোত। আমার মন বললে : ইনি এঁর অন্তরের আলো দিয়েই বাহিরে আলো জ্বালবেন।...মনে হল তাঁর মধ্যে সহজ প্রেরণাশক্তি পুঞ্জিত। কোনো খরদস্তুর মতের

উপদেবতার নৈবেদ্যরূপে সত্যের উপলব্ধিকে তিনি ক্লিষ্ট ও খর্ব করেন নি। তাই তাঁর মুখশ্রীতে এমন সৌন্দর্যময় শান্তির উজ্জ্বল আভা...আপনার মধ্যে ঋষি পিতামহের এই বাণী অনুভব করেছেন: যুক্তাত্মানঃ সর্বমেবাবিশন্তি।...আমি তাঁকে বলে এলুম, আত্মার বাণী বহন করে আপনি আমাদের মধ্যে বেরিয়ে আসবেন এই অপেক্ষায় থাকব। সেই বাণীতে ভারতের নিমন্ত্রণ বাজবে: শৃণ্বন্তু বিশ্বে।

অরবিন্দকে তাঁর যৌবনের মুখে ক্ষুব্ধ আন্দোলনের মধ্যে যে তপস্যার আসনে দেখেছিলুম সেখানে তাঁকে জানিয়েছি—

অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার।

আজ তাঁকে দেখলুম তাঁর দ্বিতীয় তপস্যার আসনে, অপ্রগল্‌ভ স্তব্ধতায়, আজও তাঁকে মনে মনে ব'লে এলুম—

অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার।"

যুগে যুগে অবতার, বিভূতি, সিদ্ধপুরুষরা এসে মানুষকে পথ দেখিয়ে যান। আমাদের সৌভাগ্য, আমরা ছিলাম এমন এক যুগে যা এই দুই মহাজ্যোতিষ্কের আলোয় আলোকিত।